স্যুমরশ্মিরুবাচ।

সর্ব্বমেতন্ময়া ব্রহ্মন্! শাস্ত্রতঃ পরিকীর্ত্তিতম্।
ন হ্যবিজ্ঞায় শাস্ত্রার্থং প্রবর্ত্তন্তে প্রবৃত্তয়ঃ ॥৫৭॥

যঃ কশ্চিন্ন্যায্য আচারঃ সর্ব্বং শাস্ত্রমিতি শ্রুতিঃ।
যদন্যায্যমশাস্ত্রং তদিত্যেষা শ্রূয়তে শ্রুতিঃ ॥৫৮॥

ন প্রবৃত্তিঋর্তে শাস্ত্রাৎ কাচিদস্তীতি নিশ্চয়ঃ।
যদন্যদ্বেদবাদেভ্যস্তদশাস্ত্রমিতি শ্রুতিঃ ॥৫৯॥

শাস্ত্রাদপেতং পশ্যন্তি বহবো ব্যক্তমানিনঃ।
শাস্ত্রদোষান্ন পশ্যন্তি শোচন্তি চ যথাবয়ম্ ॥৬০॥

ভারতকৌমুদী

এবমিতি। এবং পূর্ব্বোক্তরূপম, ধাত্রা বিচিন্ত্য, অনুপশ্যন্তঃ কর্ত্তব্যাকর্ত্তব্যে আলোচয়ন্তঃ ॥৫৬॥

সর্ব্বমিতি। শাস্ত্রতঃ কর্ম্মবিধায়কশাস্ত্রাৎ। প্রবর্ত্তন্তে উৎপদ্যন্তে ॥৫৭॥

য ইতি। শাস্ত্রং শাস্ত্রমূলকম্। অশাস্ত্রং শাস্ত্রবহির্ভূতম্ ॥৫৮॥

নেতি। ন প্রবৃত্তিরাস্তিকানামিতি শেষঃ, ঋতে বিনা ॥৫৯॥

ভারতভাবদীপঃ

মজ্জন্তো নান্যমুহূর্ত্তং শক্নুবন্তীত্যর্থঃ ॥৫৪—৫৫॥ সংযমে ধারণাধ্যানসমাধ্যাত্মকে। সময়ে ইতি পাঠে সিদ্ধান্তে ॥৫৬॥ এতৎকথনাৎ প্রাগল্ভ্যং সন্ন্যাসপ্রাগল্ভ্যঞ্চ, প্রকৃতয়ো বাচাং বিলাসাঃ ॥৫৭—৫৯॥ ব্যক্তং প্রত্যক্ষসিদ্ধং তদেব মন্যন্ত ইতি দৃষ্টমাত্রপরাঃ অতএব শাস্ত্রাদপেতমিহলোক-

যাঁহারা পরম গতি লাভ করিবার ইচ্ছা করেন এবং সংযমে নিরত থাকেন সেই জিতেন্দ্রিয়গণ পূর্ব্বোক্ত প্রকার চিন্তা করিয়া এই কর্ত্তব্য ও অকর্ত্তব্য বিষয় সমালোচনা করিতে থাকিয়া মঙ্গল ও অমঙ্গল উভয়ই পরিত্যাগ করিবেন ॥৫৬॥

স্যুমরশ্মি বলিলেন—ব্রাহ্মণ! আমি কর্ম্মকাণ্ডবিধায়ক শাস্ত্র অনুসারেই এই সমস্ত বলিয়াছি। কারণ, শাস্ত্রার্থ না জানিয়া কাহারও কোন প্রবৃত্তি হয় না ॥৫৭॥

আমাদের শুনা আছে যে, যে কিছু ন্যায্য আচার আছে, সে সমস্তই শাস্ত্রমূলক; আবার ইহাও শুনা আছে যে, যাহা অন্যায্য আচার তাহাও অশাস্ত্রীয় ॥৫৮॥

এবং ইহাও শুনা রহিয়াছে যে, শাস্ত্রব্যতীত আস্তিকদিগের কোন প্রবৃত্তি হয় না; ইহা নিশ্চয় এবং বেদবাক্যের বহির্ভূত অর্থবোধক যে বাক্য তাহা শাস্ত্রই নহে ॥৫৯॥

(৫৬)···যতয়ঃ সময়ে রতাঃ·· বর্দ্ধ।

ইন্দ্রিয়ার্থাশ্চ ভবতাং সমানাঃ সর্ব্বজন্তুষু।
এবঞ্চতুর্ণাং বর্ণানামাশ্রমাণাং প্রবৃত্তিষু।
একমালম্বমানানাং নির্ণয়ে সর্ব্বতো দিশম্ ॥৬১॥
আনন্ত্যং বদমানেন শক্তেনাবর্জ্জিতাত্মনা।
অবিজ্ঞানহতপ্রজ্ঞা হীনপ্রজ্ঞাস্তমোবৃতাঃ ॥৬২॥

---

ভারতকৌমুদী

শাস্ত্রাদিতি। ব্যক্তং প্রত্যক্ষমেব মন্তস্তে স্বীকুর্ব্বন্তীতি ব্যক্তমানিনো নাস্তিকাঃ। শাস্ত্রে দোষাৎ "ত্রয়ো বেদস্য কর্ত্তারো ভণ্ডধূর্ত্তনিশাচরাঃ" ইত্যাদিরূপেণ দোষার্পণাৎ, ন পশ্যন্তি কর্ত্তব্যাকর্ত্তব্যে ইতি শেষঃ ॥৬০॥

ইন্দ্রিয়ার্থা ইতি। ইদং প্রাগ্ ব্যাখ্যাতম্। সর্ব্বতো দিশং প্রাপ্য কর্ত্তব্যে নির্ণয়ে সিদ্ধান্তে ইদমেব তত্ত্বমিতি শেষঃ। ষট্ পাদঃ শ্লোকঃ ॥৬১॥

আনন্ত্যমিতি। আনন্ত্যং পরব্রহ্মণঃ অসীমতাং বদমানেন ব্রুবতা, শক্তেন তৎস্বরূপজ্ঞানসমর্থেন, আবর্জ্জিত আয়ত্তীকৃত আত্মা চিত্তং যেন তাদৃশেন চ ভবতা অবিজ্ঞানেন হতা প্রজ্ঞা তত্ত্ববুদ্ধির্যেষাং তে, অতএব হীনপ্রজ্ঞাস্তমোবৃতাশ্চ নাস্তিকাদয় উচ্যন্ত ইতি শেষঃ ॥৬২॥

ভারতভাবদীপঃ

মেব পশ্যন্তি। শাস্ত্রদোষান্ শাস্ত্রোক্তান্ কৃতহানাকৃতাভ্যাগমাদিদোষাননাদৃত্যমবৈদিকং মতমাশ্রিত্য যথা লোকায়তাঃ শোচন্তি তথা বয়মপি শোচাম ইত্যর্থঃ। অত্র হেতুমাহ—ইন্দ্রিয়ার্থা ইতি। শীতোষ্ণাদীনাং স্পর্শঃ সর্ব্বেষাং সুখাদিপ্রদঃ পশুপামরপণ্ডিতানাং তুল্যরূপ ইত্যর্থঃ ॥৬০॥ এবমিতি দ্বয়োঃ সম্বন্ধঃ একসুখার্থিনাং বর্ণাদীনাং মধ্যে বয়ং ত্বয়া আত্মনা চিত্তেন আবর্জ্জিতাঃ শান্তিং নীতাঃ সম্বন্ধিয়ার্থঃ। কীদৃশেন ত্বয়া নির্ণয়ে সিদ্ধান্তে সর্ব্বতোদিশং সর্ব্বতঃপ্রকারং সর্ব্বশাস্ত্রসিদ্ধান্তমেবানন্ত্যং বদমানেন যদ্বদাচরতে শাস্ত্রমিত্যত্র প্রাগ্ ব্যাখ্যাতরীত্যা প্রকাশয়তা। ভাসনোপসম্ভাষেতি বদের্ভাসনার্থে তঙ্ ; শক্তেনোহাপোহকুশলেন। কীদৃশা বয়ং অবিজ্ঞানেনাত্মানস্থভবেন হতা প্রজ্ঞা স্বরূপনিষ্ঠা যেষাং অতএব হীনে বিষয়ে এব প্রজ্ঞা ধীর্যেষাম্। এতয়োরাবরণ

---

প্রত্যক্ষবাদী নাস্তিকেরা শাস্ত্রের বহির্ভূত বিষয় পর্য্যালোচনা করে এবং শাস্ত্রের উপরে দোষ অর্পণ করিয়া কর্ত্তব্য ও অকর্ত্তব্য বিষয় বুঝিতেই পারে না। সুতরাং তাহারা আমাদেরই মত শোক করিয়া থাকে ॥৬০॥

শীত ও উষ্ণপ্রভৃতি ইন্দ্রিয় বিষয়গুলি অন্যান্য প্রাণীর যেমন আপনাদেরও তেমনই। আর ব্রাহ্মণাদি চারবর্ণ এবং ব্রহ্মচর্য্যাদি চারি আশ্রমী লোকদিগের একমাত্র সুখই অবলম্বন ; সকল দিকের সিদ্ধান্ত করিতে হইলে ইহাই যথার্থ ॥৬১॥

আপনি পরব্রহ্মকে অসীম বলিতেছেন, তাঁহার স্বরূপ জানিতে সমর্থ হইয়াছেন এবং চিত্তকে আয়ত্ত করিয়াছেন। সুতরাং আপনিই নাস্তিকপ্রভৃতিকে অজ্ঞানবশতঃ হতবুদ্ধি, তত্ত্বজ্ঞানশূন্য ও তমোগুণে আবৃত বলিতে পারেন ॥৬২॥

শক্যস্ত্বেকেন যুক্তেন কৃতকৃত্যেন সর্বশঃ।
পিণ্ডমাত্রং ব্যপাশ্রিত্য চরিতুং সর্বতো দিশম্ ॥৬৩॥
বেদবাদং ব্যপাশ্রিত্য মোক্ষোঽস্তীতি প্রভাষিতুম্।
অপেতন্যায়শাস্ত্রেণ সর্বলোকবিগর্হিণা ॥৬৪॥
ইদন্তু দুষ্করং কর্ম্ম কুটুম্বমভিসংশ্রিতম্।
দানমধ্যয়নং যজ্ঞঃ প্রজাসন্তানমার্জ্জবম্ ॥৬৫॥
যদ্যেতদেবং কৃত্বাপি ন বিমোক্ষোঽস্তি কস্যচিৎ।
ধিক্‌কর্ত্তারঞ্চ কার্য্যঞ্চ শ্রমশ্চায়ং নিরর্থকঃ ॥৬৬॥

## ভারতকৌমুদী

শক্যমিতি। যুক্তেন যোগনিরতেন, অতএব সর্ব্বশঃ কৃতকৃত্যেন, একেন ভবতৈব পিণ্ডমাত্রং জীবনধারণোপযোগি খাদ্যমাত্রং ব্যপাশ্রিত্য, সর্ব্বতোদিশং প্রাপ্য চরিতুং শক্যম্ ॥৬৩॥

বেদেতি। অপেতং ত্যক্তং ন্যায়শাস্ত্রং নাস্তিকাদিসম্মতং তর্কশাস্ত্রং যেন তেন, অতএব তাদৃশান্ সর্বান্ লোকান্ বিগর্হতীতি তেন ভবতা, বেদবাদং ব্যপাশ্রিত্য মোক্ষোঽস্তীতি প্রভাষিতুমপি শক্যমিত্যনুবৃত্তিঃ ॥৬৪॥

ইদমিতি। কুটুম্বমভিসংশ্রিতং স্বজনভরণম্। প্রজাসন্তানম্ অপত্যোৎপাদনম্, আর্জ্জবং সরলতা চ। ইদং সর্ব্বং দুষ্করমপি কর্ম্ম মোক্ষপক্ষে নিষ্ফলমিতি শেষঃ ॥৬৫॥

## ভারতভাবদীপঃ

ঘিক্ষেপয়োঃ কারণমাহ—তমোবৃতা ইতি ॥৬১—৬২॥ যদ্যপি দ্বয়েরং নিষ্ঠোক্তা তথাপি দুষ্করেত্যাহ—শক্যং ত্বিতি। দ্বয়েন যেন সর্ব্বশঃ সর্ব্বতোদিশং চরিতুং শক্যং তেন মোক্ষোঽস্তীতি-প্রভাষিতুং যুক্তমিত্যধ্যাহৃত্য ব্যবহিতেন যোজ্যং, সন্ন্যাসং বিনা মোক্ষো দুষ্প্রাপ ইত্যর্থঃ ॥৬৩—৬৪॥ অত্রানুপপত্তিমাহ—সার্দ্ধদ্বয়েন ইদং ত্বিতি। কর্ম্মকাণ্ডস্য বৈয়র্থ্যং প্রতিপত্তৄণাং নাস্তিক্যং চাপি-

আপনি যোগযুক্ত ও সর্ব্বপ্রকারে কৃতকৃত্য। সুতরাং একমাত্র আপনিই জীবন ধারণের উপযোগী আহার্য্যমাত্র গ্রহণ করিয়া সকল দিকে বিচরণ করিতে পারেন ॥৬৩॥

আপনি নাস্তিক প্রভৃতির তর্কশাস্ত্র ত্যাগ করিয়াছেন এবং তাদৃশ সমস্ত লোককে নিন্দা করিয়া থাকেন, আর একমাত্র বেদবাক্য অবলম্বন করিয়া 'মুক্তি আছে' ইহা বলিতে পারেন ॥৬৪॥

স্বজনপোষণ, দান, অধ্যয়ন, যজ্ঞ, অপত্যোৎপাদন ও সরলতা এই সকল দুষ্কর কর্ম্মও মুক্তির পক্ষে নিষ্ফল ॥৬৫॥

(৬৩)…চরিতুং বিজিতাত্মনা' বঙ্গ।

(৬৪)…তেনাবিবদমানেন যুক্তেন বিজিতাত্মনা' ইত্যধিক বঙ্গ।

নাস্তিক্যমন্যথা চ স্যাদ্বেদানাং পৃষ্ঠতঃ ক্রিয়া।
এতস্যানন্ত্যমিচ্ছামি ভগবন্! শ্রোতুমঞ্জসা ॥৬৭॥
তত্ত্বং বদস্ব মে ব্রহ্মন্নুপসন্নোঽস্ম্যধীহি ভোঃ।
যথা তে বিদিতো মোক্ষস্তথেচ্ছাম্যুপশিক্ষিতুম্ ॥৬৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে গোকাপিলীয়ে ত্রিষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

যদীতি। এতৎকুটুম্বভরণাদিকম্, এবং নিষ্কামভাবেন ॥৬৬॥

নাস্তিক্যমিতি। বেদানাং পৃষ্ঠতঃ ক্রিয়া অবজ্ঞা, অন্যথাপি ঋণাদিকরণেন ঘৃতপানাদিনাপি নাস্তিক্যং স্যাৎ। আনন্ত্যং সাকল্যম্। অঞ্জসা তত্ত্বেন ॥৬৭॥

তত্ত্বমিতি। উপসন্নঃ সমীপমাগতঃ ॥৬৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে ত্রিষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

মতে স্যাদিত্যর্থঃ ॥৬৫—৬৬॥ এতস্য কর্ম্মকাণ্ডস্য আনন্ত্যমানন্ত্যহেতুত্বম। অয়ং ভাবঃ—কর্ম্ম-জ্ঞানকাণ্ডয়োঃ পার্থগর্থ্যে বেদস্যৈকার্থ্যে পর্য্যবসানাভাবাদ্বাক্যভেদঃ স্যাৎ, 'স চ সম্ভবত্যেক-বাক্যত্বে বাক্যভেদো হি নেষ্যতে' ইতি ন্যায়াদযুক্তঃ; অতঃ কর্ম্মকাণ্ডস্যৈব জ্ঞানকাণ্ডশেষত্বং বাচ্যং বৈপরীত্যস্য প্রাগেব নিরস্তত্বাদিতি ॥৬৭—৬৮॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ॥২৬৩॥

যদি এই সকল কর্ম্ম নিষ্কামভাবে করার পরেও কোন ব্যক্তির মুক্তি না হয়; তবে সেই কর্ত্তাকে ধিক্, সেই কার্য্যকে ধিক্ এবং সে পরিশ্রম ব্যর্থ ॥৬৬॥

ভগবন্! বেদের উপরে অবজ্ঞা করা এক প্রকার নাস্তিকতা এবং ঋণ করিয়া ঘৃত পান করা প্রভৃতিও অন্য প্রকার নাস্তিকতা হইতে পারে; এই সমস্ত আমি আপনার নিকটে যথাযথভাবে শুনিতে ইচ্ছা করি ॥৬৭॥

ব্রাহ্মণ! আমি আপনার নিকট উপস্থিত হইয়াছি, আপনি আমার নিকটে যথাযথভাবে এই সকল বিষয় বলুন এবং এ বিষয়ে কোন শাস্ত্র থাকিলে তাহাও পাঠ করুন, আর আপনি যে ভাবে মুক্তি জানিতে পারিয়াছেন, তাহা আমি শিক্ষা করিতে ইচ্ছা করি ॥৬৮॥

* '...অষ্টষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বস্থ, '...পঞ্চসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' নি।

## চতুঃষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ

—:০:—

কপিল উবাচ।

বেদাঃ প্রমাণং লোকানাং ন বেদাঃ পৃষ্ঠতঃ কৃতাঃ।
দ্বে ব্রহ্মণী বেদিতব্যে শব্দব্রহ্ম পরঞ্চ যৎ ॥১॥
শব্দব্রহ্মণি নিষ্ণাতঃ পরং ব্রহ্মাধিগচ্ছতি।
শরীরমেতৎ কুরুতে যদ্বেদে কুরুতে তনুম্ ॥২॥
কৃতশুদ্ধশরীরো হি পাত্রং ভবতি ব্রাহ্মণঃ।
আনন্ত্যমত্র বুধ্যেদং কর্ম্মণাস্তদ্ব্রবীমি তে ॥৩॥

---

### ভারতকৌমুদী

বেদা ইতি। বেদা লোকানাং ধর্ম্মে প্রমাণম্। অতএব তে বেদা কেনাপি পৃষ্ঠতঃ কৃতা অবজ্ঞাতা ন ভবেয়ুঃ। তেষাঞ্চ বেদানাং প্রামাণ্যাৎ শব্দব্রহ্ম "চত্বারিশৃঙ্গাস্ত্রয়োঽস্য পাদা" ইত্যাদি শ্রুতের্ব্বেদ এব, যচ্চ পরং ব্রহ্ম "শান্তং শিবমদ্বৈতং তুরীয়ং মন্যন্তে স আত্মা স বিজ্ঞেয়ঃ" ইতি শ্রুতেঃ, তে দ্বে ব্রহ্মণী এব বেদিতব্যে। ততএব চ মোক্ষো ভবতীতি ভাবঃ ॥১॥

শব্দেতি। প্রথমং শব্দব্রহ্মণি বেদে, নিষ্ণাতঃ অভিজ্ঞঃ সন্, পরং পরংব্রহ্ম অধিগচ্ছতি লভতে। এতচ্ছরীরং কুরুতে পিতা মাতা চোৎপাদয়তি, তচ্চ সাধারণং শরীরমিত্যাশয়ঃ। বেদে বৈদিকসংস্কারে সতি যত্তনুং শরীরং কুরুতে সংস্করোতি তদেব চ শুদ্ধং শরীরমিত্যভিপ্রায়ঃ ॥২॥

### ভারতভাবদীপঃ

কর্ম্মণাং জ্ঞানাঙ্গত্বং বিবক্ষুস্তদ্বৈয়র্থ্যশঙ্কাং তাবৎ পরিহরত্যর্দ্ধেন—বেদা ইতি। শব্দব্রহ্ম কর্ম্মোপাস্তিকাণ্ডঃ। পরং ব্রহ্ম প্রত্যগাত্মা ॥১॥ তত্র গর্ভাধানমারভ্য কর্ম্মকাণ্ডো জ্ঞানশেষত্বং ভজত ইত্যাহ—শরীরমিতি। বেদে উপানিষৎকাণ্ডে যত্তনুং শরীরং কুরুতে গর্ভাধানবিধিনোৎপাদয়তি "বিষ্ণুর্যোনিং কল্পয়তু ত্বষ্টা রূপাণি পিংশতু আসিঞ্চতু প্রজাপতির্ধাতা গর্ভং দধাতু তে" ইত্যাদিমন্ত্রৈস্তচ্ছরীরমেব কুরুতে সংস্কুরুতে। বিষ্ণ্বাদিদেবতাস্মরণপূর্ব্বকমাহিতে গর্ভে বিষ্ণ্বাদিবজ্জ্ঞানৈশ্বর্য্য-

---

কপিল বলিলেন—'একমাত্র বেদই লোকের ধর্ম্ম বিষয়ে প্রমাণ। সুতরাং সেই বেদের প্রতি কেহই যেন অবজ্ঞা না করে। সেই বেদ অনুসারে শব্দব্রহ্ম ও পরব্রহ্ম এই দুই ব্রহ্মই ক্রমে জানিতে হইবে ॥১॥

শব্দব্রহ্ম বেদ, তাহাতে অভিজ্ঞ হইয়া মানুষ পরব্রহ্ম জানিতে পারে। পিতা ও মাতা এই পার্থিব শরীর উৎপাদন করেন; আর বৈদিক সংস্কার হইলে সেই সংস্কারই এই শরীরকে সংস্কৃত করিয়া থাকে ॥২॥

নিরাগমমনৈতিহ্যং প্রত্যক্ষং লোকসাক্ষিকম্ ।
ধর্ম্ম ইত্যেব যে যজ্ঞান্ বিতন্বন্তি নিরাশিষঃ ॥৪॥
উৎপন্নত্যাগিনোঽলুব্ধাঃ কৃপাসূয়াবিবর্জ্জিতাঃ ।
ধনানামেষ বৈ পন্থাস্তীর্থেষু প্রতিপাদনম্ ॥৫॥

---

## ভারতকৌমুদী

কৃতেতি। কৃতং শুদ্ধং শরীরং যস্য স তাদৃশো ব্রাহ্মণঃ পাত্রং জ্ঞানভাজনং ভবতি। অত্র কর্ম্মণাং যজ্ঞাদীনাম্ আনন্ত্যম্ অসংখ্যত্বং বুধ্য বুধ্যস্ব ইদং তত্তে ব্রবীমি ॥৩॥

নিরিতি। যে জনাঃ, নিরাশিষো নিষ্কামাঃ সন্তঃ ধর্ম্ম ইত্যেব মত্বা যজ্ঞান্ বিতন্বন্তি বিস্তারেণানুতিষ্ঠন্তি; তেষাং তৎফলং নিরাগমং ন কেবলং বেদজ্ঞেয়ম্, অনৈতিহ্যং ন কেবলেতিহাসবোধ্যম্, অপিতু প্রত্যক্ষং লোকসাক্ষিকঞ্চ ॥৪॥

উৎপন্নেতি। উপন্নানি উপস্থিতান্যপি ধনানি ত্যজন্তীতি তে, অলুব্ধাঃ পুনর্ধনলোভশূন্যাঃ আত্মীয়ে কৃপা, অমিত্রে চাসূয়া তাভ্যাং বিবর্জ্জিতাঃ। স্থিতানাঞ্চ ধনানাম্ এষ পন্থাঃ সদ্‌গতিঃ; তীর্থেষু সৎপাত্রেষু যৎপ্রতিপাদনং ধনানাং দানম্ ॥৫॥

## ভারতভাবদীপঃ

সম্পন্ন এব জীব আবির্ভবতি। শরীরসংস্কারেণ শরীরাভিমানিনঃ স্বাস্থ্যদর্শনাৎ ॥২॥ অত্রৈব বৈদিকপ্রসিদ্ধিমাহ—কৃতেতি। কৃতং শ্রৌতস্মার্ত্তসংস্কারৈঃ পিত্রা সংস্কৃতং শুদ্ধং চাধ্যয়নাদিনা শরীরং যস্য স ব্রাহ্মণঃ পাত্রং ব্রহ্মবিদ্যায়া যোগ্যং ভবতি। তত্র শ্রৌতঃ সংস্কারো জাতেষ্ট্যাদিঃ "যস্মিন্ জাত এতামিষ্টিং নির্ব্বপতি পূত এব স তেজস্ব্যন্নাদ ইন্দ্রিয়াবী পশুমান্ ভবতী"তি শ্রুত্যুক্তফলকঃ। স্মৃত্যন্তরে "যস্যৈতে অষ্টাচত্বারিংশৎ সংস্কারাঃ স ব্রহ্মণঃ সাযুজ্যং সরূপতাং সলোকতাং জয়তী"তি। "মহাযজ্ঞৈশ্চ যজ্ঞৈশ্চ ব্রাহ্মীয়ং ক্রিয়তে তনু"রিতি চ। এতেন জ্ঞানশেষত্বং কর্ম্মকাণ্ডস্যোক্তং ভবতি। কর্ম্মণাং ফলমানন্ত্যং মোক্ষোপযোগিচিত্তশুদ্ধিরূপমপ্রাপ্তিমেব লোকে প্রত্যক্ষং বুধ্য জানীহি। ন হি চিত্তশুদ্ধিঃ স্বসাক্ষিকী স্বর্গবদ্বেদৈকগম্যা পর্ব্বতবহ্নিবদনুমেয়াবেতি বক্তুং শক্যম্ ॥৩॥ তদেতদাহ—অনাগমমনৈতিহ্যমিতি। যেন ক্রমেণ কর্ম্মণামানন্ত্যহেতুত্বং স্যাত্তমাহ—ধর্ম্ম ইতি। নিরাশিষো নিষ্কামাঃ ॥৪॥ উৎপন্নত্যাগিনো ধনসংগ্রহশূন্যাঃ। কৃপাসূয়াভ্যাং

---

যাঁহার শরীর সংস্কারদ্বারা শুদ্ধ করা হয়, সেই ব্রাহ্মণই জ্ঞানের পাত্র হইয়া থাকেন; তারপর এই জগতে যজ্ঞ প্রভৃতি কর্ম্ম অনন্ত বলিয়া অবগত হউন; আমি সেই অনন্ত আপনার নিকট বলিতেছি ॥৩॥

যাঁহারা নিষ্কাম হইয়া ধর্ম্ম করিতেই হইবে ইহা মনে করিয়া বিস্তৃতভাবে যজ্ঞ করেন; তাঁহাদের সেই যজ্ঞের ফল বেদ বা ইতিহাসদ্বারা জানিতে হয় না; কিন্তু তাহা প্রত্যক্ষ হয় এবং অন্যান্য লোকও দেখে ॥৪॥

ধন স্বয়ং উপস্থিত হইলে, যাঁহারা তাহা ত্যাগ করেন এবং যাঁহারা দয়া ও

---

(৪) অনাগমমনৈতিহ্যম্...বঙ্গ।

অনাশ্রিতাঃ পাপকর্ম্ম কদাচিৎ কর্ম্মযোগিনঃ।
মনঃসঙ্কল্পসংসিদ্ধা বিশুদ্ধজ্ঞাননিশ্চয়াঃ ॥৬॥
অক্রুধ্যন্তোঽনসূয়ন্তো নিরহঙ্কারমৎসরাঃ।
জ্ঞাননিষ্ঠাস্ত্রিশুক্লাশ্চ সর্ব্বভূতহিতে রতাঃ ॥৭॥
আসন্ গৃহস্থা ভূয়িষ্ঠা অব্যুৎক্রান্তাঃ স্বকর্ম্মসু।
রাজানশ্চ তথা যুক্তা ব্রাহ্মণাশ্চ যথাবিধি ॥৮॥
সমা হ্যার্জ্জবসম্পন্নাঃ সন্তুষ্টা জ্ঞাননিশ্চয়াঃ।
প্রত্যক্ষধর্ম্মাঃ শুচয়ঃ শ্রদ্দধানাঃ পরাবরে ॥৯॥

## ভারতকৌমুদী

অথ তীর্থত্বং কেষামিত্যাহ অনাশ্রিতা ইতি। কর্ম্মযোগিনঃ অগ্নিহোত্রাদিকর্ম্মপরায়ণাঃ, কদাচিদপি পাপকর্ম্ম চৌর্য্যাদিকমনাশ্রিতাঃ মনসঃ সংকল্পমাত্রেণ হেতু তীর্থপর্য্যটনাদিষু সিদ্ধাঃ কৃতকার্য্যাঃ বিশুদ্ধৌ জ্ঞাননিশ্চয়ৌ তত্ত্ববুদ্ধি ব্রহ্মনির্ণয়ৌ যেষাং তে চ ॥৬॥

অক্রুধ্যন্ত ইতি। ত্রিস্রো জন্মকর্ম্মবিদ্যাঃ শুক্লাঃ শুদ্ধা যেষাং তে ॥৭॥

নন্বীদৃশাঃ কে ইত্যাহ আসন্নিতি। গৃহস্থা বশিষ্ঠাদয়ঃ, রাজানো জনকাদয়ঃ, ব্রাহ্মণা গৌতমাদয়ঃ ॥৮॥

## ভারতভাবদীপঃ

রাগদ্বেষৌ দস্যূ, তদ্বর্জ্জিতাঃ। তীর্থেষু সৎপাত্রেষু ॥৫॥ তল্লক্ষণং অনাশ্রিতা ইতি। অগ্নিহোত্রাদিমন্তঃ সর্ব্বদা পাপকর্ম্মানাশ্রিতাস্তে তীর্থভূতা ইত্যর্থঃ। এবং ধর্ম্মমনুতিষ্ঠন্ত ঈদৃশা ভবন্তীত্যাহ—মন ইত্যাদিনাভ্যাম্। বিশুদ্ধং নিষ্কল্মষং জ্ঞানং ব্রহ্ম তত্র নিশ্চয়ো যেষাম্ ॥৬॥ জ্ঞানে জ্ঞানোপায়ে শ্রবণমনননিদিধ্যাসনাখ্যে নিষ্ঠা যেষাং তে। ত্রিশুক্লা জন্ম কর্ম্ম বিদ্যা চেতি ত্রীণি শুক্লানি শুদ্ধানি যেষাং তে ॥৭॥ অব্যুৎক্রান্তা আদরবন্তঃ, রাজানো জনকাদয়ঃ। ব্রাহ্মণা যাজ্ঞবল্ক্যাদয়ঃ ॥৮॥

---

অসূয়াবর্জ্জিত, তাঁহাদের পূর্ব্বসঞ্চিত ধনের ইহাই একমাত্র সদ্‌গতি যে, তাহা সৎপাত্রে দান করা হয় ॥৫॥

অগ্নিহোত্রপ্রভৃতি কর্ম্মযোগীরা কখনও পাপকার্য্য করেন না; চিত্তসংকল্পিত তীর্থপর্যটনাদি কার্য্যে সিদ্ধি লাভ করেন এবং তাঁহাদের তত্ত্বজ্ঞান ও ব্রহ্মনিশ্চয় বিশুদ্ধ থাকে ॥৬॥

তাঁহাদের ক্রোধ, অসূয়া, অহংকার ও বিদ্বেষ থাকে না; তাঁহারা সর্ব্বদাই জ্ঞানাভ্যাসে তৎপর ও সর্ব্বভূতের হিতসাধনে নিরত থাকেন এবং তাঁহাদের জন্ম, কর্ম্ম ও বিদ্যা নির্ম্মল থাকে ॥৭॥

পূর্ব্বে বহুতর ব্রাহ্মণ ও ক্ষত্রিয়গৃহস্থ আপন আপন কর্ম্মে আদরযুক্ত ছিলেন ॥৮॥

পুরস্তাদ্ভাবিতাত্মানো যথাবচ্চরিতব্রতাঃ।
চরন্তি ধর্ম্মং কৃচ্ছ্রেঽপি দুর্গে চৈবাপি সংহতাঃ ॥১০॥
সংহত্য ধর্ম্মং চরতাং পুরাসীৎ সুখমেব তৎ।
তেষাং নাসীদ্বিধাতব্যং প্রায়শ্চিত্তং কথঞ্চন ॥১১॥
সত্যং হি ধর্ম্মমাস্থায় দুরাধর্ষতমা মতাঃ।
ন মাত্রামনুরুধ্যন্তে ন ধর্ম্মচ্ছলমন্ততঃ ॥১২॥
য এব প্রথমঃ কল্পস্তমেবাভ্যাচরন্ সহ।
তেষাং নাসীদ্বিধাতব্যং প্রায়শ্চিত্তং কদাচন ॥১৩॥

## ভারতকৌমুদী

সমা ইতি। সমাঃ সর্ব্বত্র সমদর্শিনঃ, আর্জ্জবসম্পন্নাঃ সরলতাযুক্তাঃ জ্ঞানে জ্ঞানময়ে ব্রহ্মণি নিশ্চয়ো যেষাং তে। পরং নির্গুণং ব্রহ্ম অবরঞ্চ সগুণং ব্রহ্ম তস্মিন্ ॥৯॥

পুরস্তাদিতি। পুরস্তাৎ ব্রহ্মচর্য্যাৎ প্রভৃত্যেব ভাবিতা গুরুবেদান্তবাক্যাদিনা শোধিতা আত্মানশ্চিত্তানি যৈস্তে। কৃচ্ছ্রে দারিদ্র্যাদিকষ্টে দুর্গে বনাদিদুর্গমদেশে সংহতা মিলিতাঃ সন্তঃ ॥১০॥

সংহত্যেতি। সংহত্য মিলিত্বা। নাসীৎ পাপাভাবাৎ ॥১১॥

সত্যমিতি। দুরাধর্ষতমা অতীব কষ্টসহিষ্ণবঃ। মাত্রাং পাপলেশমপি নানুরুধ্যন্তে নানুসরন্তি। অন্ততঃ প্রাণান্তসম্ভবেঽপি ॥১২॥

য ইতি। প্রথমং কল্পো দুর্গংসবাদৌ নবম্যাদিকল্পঃ ॥১৩॥

## ভারতভাবদীপঃ

প্রত্যক্ষো ধর্ম্মো ধর্ম্মফলং সত্যসঙ্কল্পত্বাদিকং যেষাং তে, পরং সোপাধিকং ব্রহ্ম অবরং নীচং বশ্যাত্তস্মিন্নিরুপাধিকে ব্রহ্মণি ॥৯—১১॥ মাত্রাং মীয়ন্তে বিষয়া অনয়েতি মাত্রা বুদ্ধিস্তাং নানুরুধ্যন্তে

---

সর্ব্বত্র সমদর্শী, সরল, সন্তুষ্ট, জ্ঞানী ধর্ম্মের ফল প্রত্যক্ষকারী, পবিত্রচিত্ত এবং নির্গুণব্রহ্ম ও সগুণব্রহ্মে বিশ্বাসী লোকও পূর্ব্বে বহুতর ছিলেন ॥৯॥

বর্ত্তমান সময়েও প্রথম হইতেই শোধিতচিত্ত ও চরিতব্রত বহুতর লোক কষ্টেও দুর্গমস্থানে মিলিত হইয়া ধর্ম্মাচরণ করিতেছেন ॥১০॥

পূর্ব্বকালে অনেক লোক মিলিত হইয়া ধর্ম্মাচরণ করিতেন; তখন তাঁহাদের সেইরূপ আচরণ সুখজনকই হইত; আর তৎকালে তাঁহাদের কোনপ্রকারেই প্রায়শ্চিত্ত করণীয় হইত না ॥১১॥

তাঁহারা সত্যধর্ম্ম অবলম্বন করিয়া অত্যন্ত কষ্ট সহ্য করিতেন, কিন্তু পাপের লেশও করিতেন না এবং প্রাণান্তেও ধর্ম্মবিষয়ে ছল করিতেন না ॥১২॥

তস্মিন্ বিধৌ স্থিতানাং হি প্রায়শ্চিত্তং ন বিদ্যতে।
দুর্ব্বলাত্মন উৎপন্নং প্রায়শ্চিত্তমিতি শ্রুতিঃ ॥১৪॥
এবং বহুবিধা বিপ্রাঃ পুরাণা যজ্ঞবাহনাঃ।
ত্রৈবিদ্যবৃদ্ধাঃ শুচয়ো বৃত্তবন্তো যশস্বিনঃ ॥১৫॥
যজন্তোঽহরহর্যজ্ঞৈর্নিরাশীর্ব্বন্ধনা বুধাঃ।
তেষাং যজ্ঞাশ্চ বেদাশ্চ কর্ম্মাণি চ যথাগমম্ ॥১৬॥
আগমাশ্চ যথাকালং সঙ্কল্পাশ্চ যথাক্রমম্।
অপেতকামক্রোধানাং দুশ্চরাচারকর্ম্মণাম্ ॥১৭॥
স্বকর্ম্মভিঃ শংসিতানাং প্রকৃত্যা শংসিতাত্মনাম্।
ঋজূনাং শমনিত্যানাং স্বেষু কর্ম্মসু বর্ত্ততাম্ ॥১৮॥

---

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। দুর্ব্বলাত্মনো দারিদ্র্যাদিনা দুর্ব্বলদেহস্ত, উৎপন্নং চৌর্য্যাদিকরণাৎ ॥১৪॥

এবমিতি। যজ্ঞান্ বাহয়ন্তি নির্বাহয়ন্তীতি তে। ত্রৈবিদ্যে বেদত্রয়বিদ্যায়াং বৃদ্ধাঃ, বৃত্তবন্তঃ সদাচারবন্তঃ ॥১৫॥

যজন্ত ইতি। যজন্ত আসন্। নিরাশীর্বন্ধনা আশাপাশবন্ধনশূন্যাঃ। যথাগমং যথাশাস্ত্রমভবন্ ॥১৬॥

আগমা ইতি। আগমাঃ শাস্ত্রাণি মনস্যভবন্। দুশ্চরাণি আচারকর্ম্মাণি যেষাং তেষাম্ ॥১৭॥

ভারতভাবদীপঃ

অপি তু শাস্ত্রমেবানুরুধ্যন্তে। ধর্ম্মে ছলং বঞ্চনাম্ ॥১২॥ ছলাভাবমেবাহ—য এবেতি ॥১৩॥ দুর্ব্বলাত্মনোঽশক্তস্য ॥১৪—১৫॥ তেষাং যজ্ঞাদিকং সর্ব্বমানন্ত্যমাসীদিতি তৃতীয়েনান্বয়ঃ ॥১৬—১৭॥

---

যে কার্য্যে বহুতর কল্প আছে, তাহার প্রথম কল্পই তাঁহারা মিলিত হইয়া করিতেন; আর কখনও তাঁহাদের প্রায়শ্চিত্ত কর্ত্তব্য হইত না ॥১৩॥

তাঁহারা সেই প্রকারে চলিতেন বলিয়া তাঁহাদের প্রায়শ্চিত্ত ছিল না; তবে দুর্ব্বলচিত্ত লোকেরই প্রায়শ্চিত্ত হইত; ইহা আমাদের শুনা আছে ॥১৪॥

এইরূপ বহুবিধ ব্রাহ্মণ পূর্ব্বকালে যজ্ঞনির্ব্বাহ করিতেন এবং তিন বেদবিদ্যায়ই অভিজ্ঞ, পবিত্র, সদাচারী ও যশস্বী ছিলেন ॥১৫॥

তাঁহারা নিষ্কাম হইয়া প্রতিদিন যজ্ঞ করিতেন এবং তাঁহাদের সেই যজ্ঞ, বেদ ও অন্যান্য কর্ম্ম, শাস্ত্রানুসারেই সম্পন্ন হইত ॥১৬॥

তাঁহাদের কাম ও ক্রোধ থাকিত না এবং আচার ও কর্ম্ম দুষ্করই ছিল; আর তাঁহাদের মনে যথাকালে শাস্ত্র এবং যথাক্রমে সংকল্প উদিত হইত ॥১৭॥

সর্বমানন্ত্যমেবাসীদিতি নঃ শাশ্বতী শ্রুতিঃ।
তেষামদীনসত্ত্বানাং দুশ্চরাচারকর্ম্মণাম্ ॥১৯॥ (যুগ্মকম্)
স্বকর্ম্মভিঃ সম্ভৃতানাং তপো ঘোরত্বমাগতম্।
তং সদাচারমাশ্চর্য্যং পুরাণং শাশ্বতং ধ্রুবম্ ॥২০॥
অশক্নুবদ্ভিশ্চরিতুং কিঞ্চিদ্ধর্মেষু সূক্ষ্মতাম্।
নিরাপদ্ধর্ম্ম আচারো হ্যপ্রমাদোঽপরাভবঃ ॥২১॥

ভারতকৌমুদী

স্বেতি। শংসিতানাং সুখ্যাতানাম্, প্রকৃত্যা স্বভাবেনৈব শংসিতাত্মনাং দৃঢ়ব্রতানাম্। সমো নিত্যো যেষাং তেষাম্ আনন্ত্যং ব্রহ্মভাবঃ। অদীনসত্ত্বানাম্ অনল্পাধ্যবসায়ানাম্ ॥১৮—১৯॥

স্বেতি। সম্ভৃতানাং পোষিতানাং সদাচারমাশ্রিতানামিতি শেষঃ। পুরাণং শাশ্বতং নিত্যং ধ্রুবং নিশ্চিতঞ্চ ফলমভবৎ ॥২০॥

অশক্নুবদ্ভিরিতি। কৈশ্চিত্তু ধর্ম্মেষু সূক্ষ্মতাং ভাগবিশেষে সূক্ষ্মত্বম্ বিলোক্য তত্র কিঞ্চিদপি চরিতুমশক্নুবদ্ভিঃ স্থীয়তে। বস্তুতস্তু বেদোক্ত আচারঃ, নিরাপৎ, অপ্রমাদঃ, অপরাভবশ্চ ॥২১॥

ভারতভাবদীপঃ

শংসিতানাং প্রখ্যাতানাম্ ॥১৮॥ আনন্ত্যং ব্রহ্ম, শাশ্বতী শ্রুতির্গীতা ব্রহ্মার্পণং ব্রহ্মহবিরিত্যাদিঃ ॥১৯॥ সম্ভৃতানাং পূর্ণানাং ঘোরত্বমবিদ্যানিবর্ত্তনক্ষমত্বম্। তমিতি সার্দ্ধশ্লোকদ্বয়মেকং বাক্যং পাঠক্রমমনদৃত্যার্থক্রমেণ ব্যাখ্যেয়ম্। যঃ সদাচারঃ সতামাপদ্ধর্ম্মাচারাদন্য আচারঃ স সদাচার ইতি সদাচারলক্ষণং স চ অপ্রমাদঃ সাবধানতা অপরাভবঃ কামক্রোধাদিভিরভিভূতত্বা যত্র চ পুরাব্যতিক্রমঃ অপূজ্যপূজনং পূজ্যানাঃপূজনং চেত্যাদির্নাসীৎ তং সদাচারমেকমাশ্রমং সন্তং চতুর্দ্ধা ব্যস্তং ব্রাহ্মণা আহুঃ। কৈর্ব্যস্তং ? ধর্ম্মেষু সূক্ষ্মতাং সূক্ষ্মং ধর্ম্মমাচরিতুমশক্নুবদ্ভিঃ। তথা হি— মানসিকং ব্যভিচারং বারয়িতুমক্ষমৈর্ব্রহ্মচারিভির্গার্হস্থ্যমাশ্রিতম্। তত্র কৃতৈর্যজ্ঞাদিভিঃ কষায়েষীষৎপক্কেষু বৈরাগ্যবহুলম্ বানপ্রস্থমাস্থিতম্। তেম্বেব সম্যক্ পক্কেষু পারিব্রাজ্যমিত্যারোহক্রমেণ

তাঁহারা আপন আপন কর্ম্মের গুণে সর্ব্বত্র প্রশাসিত হইতেন, স্বভাবতই দৃঢ়-ব্রত, সরলচিত্ত, শমগুণান্বিত আপন আপন কর্মে প্রবৃত্ত, দৃঢ়াধ্যবসায়সম্পন্ন এবং দুষ্কর আচার ও কর্মযুক্ত ছিলেন। সুতরাং তাঁহাদের নিকটে সমগ্র জগতই ব্রহ্মময় ছিল; ইহা আমরা সর্ব্বদা শুনিয়াছি ॥১৮—১৯॥

তাঁহারা আপন আপন কর্মের গুণেই পরিপোষিত হইতেন বলিয়া তাঁহাদের তপস্যা দুষ্করই হইত এবং সেই আশ্চর্য্য সদাচার পরিপালন করিতে থাকায়, তাহার ফল তাঁহাদের নিত্য ও নিশ্চিত হইত ॥২০॥

ধর্মের যে যে অংশে সূক্ষ্মতা রহিয়াছে, তাহার কোন অংশই আচরণ করিতে সমর্থ না হইয়া কতকগুলি লোক নিবৃত্ত থাকে। বাস্তবিক পক্ষে বেদোক্ত আচারে কোন আপদ নাই, প্রমাদ নাই, পরাভবও নাই ॥২১॥

সর্ব্ববর্ণেষু জাতেষু নাসীৎ কশ্চিদ্ব্যতিক্রমঃ।
ব্যস্তমেকঞ্চতুর্দ্ধা হি ব্রাহ্মণা আশ্রমং বিদুঃ ॥২২॥
তং সন্তো বিধিবৎ প্রাপ্য গচ্ছন্তি পরমাং গতিম্।
গৃহেভ্যঃ এব নিষ্ক্রম্য বনমন্যে সমাশ্রিতাঃ ॥২৩॥
গৃহমেবাভিসংশ্রিত্য ততোঽন্যে ব্রহ্মচারিণঃ।
ধর্ম্মমেকং চতুর্দ্ধা তু আশ্রমং ব্রাহ্মণা বিদুঃ ॥২৪॥
আনন্ত্যং ব্রহ্মণঃ স্থানং ব্রাহ্মণো নাম নিশ্চয়ঃ।
এতে এবংবিধা বিপ্রাঃ পুরাণা ব্রহ্মচারিণঃ ॥২৫॥
ত এতে দিবি দৃশ্যন্তে জ্যোতির্ভূতা দ্বিজাতয়ঃ।
নক্ষত্রাণীব ধিষ্ণ্যেষু বহবস্তারকা গণাঃ।
আনন্ত্যমুপসম্প্রাপ্তাঃ সন্তোষাদিতি বৈদিকম্ ॥২৬॥

ভারতকৌমুদী

ইতিহাসমাহ সর্ব্বেতি। ব্যতিক্রমঃ বৈষম্যম্। চতুর্দ্ধাব্যস্তং বিভক্তম্ ॥২২॥
তমিতি। তম্ আশ্রমম্। অন্যে তৃতীয়াশ্রমিনঃ ॥২৩॥
গৃহমিতি। একং ধর্ম্মম্ একসদাচাররূপধর্ম্মযুক্তম্, চতুর্দ্ধা অবস্থাভেদাচ্চতুষ্প্রকারম্ ॥২৪॥
আনন্ত্যমিতি। অত্র স্বার্থে যন্। ব্রাহ্মণো ব্রহ্মনিষ্ঠঃ ॥২৫॥

ভারতভাবদীপঃ

চাতুরাশ্রম্যং স্থিতমিত্যর্থঃ। শেষং ব্যাখ্যাতম্ ॥২০—২২॥ তমিতি সার্দ্ধঃ শ্লোকঃ। তং সদাচারং সন্তো গৃহেভ্যো নিষ্ক্রম্যৈব সন্ন্যাসং কৃত্বৈব বিধিবৎ প্রাপ্য পরমাং গতিং গচ্ছন্তি। বিধিবদিত্যাদি সর্ব্বত্র যোজ্যম্। চতুর্ষ্বপ্যাশ্রমেষুক্তরূপসদাচারবতাং মোক্ষোঽস্তীত্যর্থঃ ॥২৩ ২৫॥ সন্তোষাদ্বৈরাগ্যা-

আদিকালে সমস্ত বর্ণ জন্মিলে পর আশ্রমে কোন বৈষম্য ছিল না; তাহার পর একই আশ্রমকে অবস্থাভেদে চারিপ্রকারে বিভক্ত করা হইয়াছিল; ইহা ব্রাহ্মণেরা জানেন ॥২২॥

সাধু লোকেরা যথাবিধানে সেই সকল আশ্রমে প্রবেশ করিয়া পরম গতিলাভ করেন; অন্য একশ্রেণীর লোক গৃহ হইতে নির্গত হইয়া চিরদিনই বনে থাকেন ॥২৩॥

তদ্ভিন্ন আর একশ্রেণীর লোকেরা গৃহে থাকিয়াই ব্রহ্মচারী থাকেন। কারণ, ব্রহ্মনিষ্ঠ লোকেরা জানেন যে, এক সদাচারযুক্ত এক আশ্রমকেই অবস্থাভেদে চারিপ্রকার করা হইয়াছিল ॥২৪॥

পরব্রহ্মের স্থান অনন্ত; তাহা যিনি জানেন, তিনিই ব্রাহ্মণ ইহা নিশ্চয়। এই প্রকার এই সকল ব্রাহ্মণ পূর্ব্বে ব্রহ্মচারী ছিলেন ॥২৫॥

যত্রাগচ্ছন্তি সংসারং পুনর্যোনিষু তাদৃশাঃ।
ন লিপ্যন্তে পাপকৃত্যৈঃ কদাচিৎ কর্ম্মযোনিতঃ ॥২৭॥
এবমেব ব্রহ্মচারী শুশ্রূষুর্ঘোরনিশ্চয়ঃ।
এবং যুক্তো ব্রাহ্মণঃ স্যাদন্যো ব্রাহ্মণকো ভবেৎ ॥২৮॥

---

## ভারতকৌমুদী

ত ইতি। খিক্ষ্যেযু তেজস্বিপদার্থেষু মধ্যে। আনন্ত্যং ব্রহ্ম। বৈদিকং মাত্রম্। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২৬॥

যদিতি। আগচ্ছন্তি ভোগেন কর্ম্মক্ষয়াৎ। কর্ম্মযোনিতঃ প্রাক্তনকর্ম্মকারণাৎ ॥২৭॥

এবমিতি। ঘোরে তন্নকরে তপসি নিশ্চয়ো যস্ত সঃ। যুক্তো ব্রহ্মণি সমাধিমান্। ব্রাহ্মণকঃ কুৎসিত ব্রাহ্মণঃ ॥২৮॥

## ভারতভাবদীপঃ

দানন্ত্যং ব্রহ্মতাবং প্রাপ্তাঃ অগস্ত্যবসিষ্ঠাদয়ঃ ॥২৫॥ তাদৃশা আধিকারিকা যত্রাগচ্ছন্তি সংসারং তথাপি পাপৈর্যোনিপ্রবেশজৈর্দুঃখৈর্ন লিপ্যন্তে। গৃহাদ্‌গৃহান্তরপ্রবেশবদৈচ্ছিকত্বেষাং দেহান্তরপ্রবেশঃ। যথারাতমন্ত্রক্রমণিকায়াম্—"মিত্রাবরুণয়োর্দীক্ষিতয়োরুর্ব্বশীমপ্সরসং দৃষ্ট্বা বাসতীবরে কুম্ভে রেতোঽপতত্ততোঽগস্ত্যবসিষ্ঠাবজায়েতা"মিতি। বসতীবর্য্যঃ সোমাভিষবার্থা আপস্তৎসম্বন্ধিনি বাসতীবরে। তেষাং শুদ্ধব্রহ্মবিদামপি হিরণ্যগর্ভস্যেব যাবদধিকারসমাপ্তি র্ন বিদেহকৈবল্যমস্তি যাবদধিকারমবস্থিতিরাধিকারিকাণামিতি ন্যায়াৎ। নহু "কার্ত্তিক্যাং কৃত্তিকাযোগে যঃ কুর্য্যাৎ স্বামিদর্শনম্। সপ্ত জন্ম ভবেদ্বিপ্রো ধনাঢ্যো বেদপারগ" ইত্যুক্তং কর্ম্মানেকজন্মারম্ভকং দৃষ্টম্, তত্র প্রথমেঽস্মিন্নেব জন্মনি তত্ত্বজ্ঞানোদয়েঽপি প্রারব্ধকর্ম্মণাং ভোগাদেব ক্ষয় ইতি ন্যায়েন প্রারব্ধকর্ম্মবলাদন্যানি ষট্ জন্মান্তনিবার্য্যাণ্যেবেত্যাশঙ্ক্যাহ—কর্ম্মযোনিত ইতি। অত্রেদং বিচার্য্যতে—কিং সপ্ত জন্মানি? তেষু চ গর্ভবাসাদীনি দুঃখাক্রন্দনপানাদিজন্যানি সুখানি চ কিমেকমেব স্বামিদর্শনাখ্যং কর্ম্ম প্রাপয়ত্যুত কর্ম্মান্তরসমবেতম্? আদ্যে ইষ্টসাধনবুদ্ধ্যানুষ্ঠিতস্য তস্য গর্ভবাসাদ্যনিষ্টপ্রাপকত্বে শাস্ত্রস্যানর্থকত্বং স্যাৎ; অন্ত্যে তত্ত্বজ্ঞানেন কর্ম্মান্তরনাশে সতি জন্মযোগাভাবে দর্শনশাস্ত্রানর্থক্যং স্যাত্তস্মা—"জাতস্য হি ধ্রুবো মৃত্যুর্ধ্রুবং জন্ম মৃতস্য চে"তি শাস্ত্রাদবিচ্ছিন্নে জন্মমরণপ্রবাহে সপ্তসু জন্মসু বিপ্রত্বাদিযোগো দর্শনফলং ন তু সপ্ত জন্মান্যপি। তস্মাদ্ যুক্তমুক্তং প্রারব্ধকর্ম্মোপস্থাপিতযোনিপ্রবেশনিমিত্ততঃ পাপকৃত্যৈঃ পাপফলৈর্দুঃখৈস্তে ন লিপ্যন্ত ইতি ॥২৭॥ ব্রাহ্মণো ব্রহ্মবিত্ত্বেন যথার্থনামা। অন্যো ব্রাহ্মণকো ব্রাহ্মণপ্রতিকৃতিঃ দারুময়মায়

---

ইহাই বৈদিক মত যে, যাঁহারা জ্ঞানসন্তোষনিবন্ধন ব্রহ্মলাভ করেন, সেই সকল ব্রাহ্মণই আকাশে তেজস্বী পদার্থ সমূহের মধ্যে নক্ষত্রের ন্যায় এই জ্যোতির্ময়রূপে দৃষ্টিগোচর হইতেছেন ॥২৬॥

তাদৃশ লোকেরা কর্ম্মক্ষয়নিবন্ধন যদিও পুনরায় সংসারে আগমন করেন; তাহা হইলেও তাঁহারা সেই প্রাক্তনকর্ম্মবশতঃ কখনও পাপকার্য্যে লিপ্ত হন না ॥২৭॥

কর্ম্মৈবং পুরুষস্যাহ শুভং বা যদি বাশুভম্।
এবং পক্ককষায়াণামানন্ত্যেন শ্রুতেন চ ॥২৯॥
সর্ব্বমানন্ত্যমাসীত্বৈ এবং নঃ শাশ্বতী শ্রুতিঃ।
তেষামপেততৃষ্ণানাং নির্ণিক্তানাং শুভাত্মনাম্ ॥৩০॥
চতুর্থোপনিষদ্ধর্ম্মঃ সাধারণ ইতি স্মৃতিঃ।
সংসিদ্ধৈঃ সাধ্যতে নিত্যং ব্রাহ্মণৈর্নিয়তাত্মভিঃ ॥৩১॥

ভারতকৌমুদী

কর্ম্মেতি। পক্বানি কষায়াণি তেষাং। যথা পক্ককষায়াণি বসনাদৌ লগ্নানি শতপ্রক্ষালনেনাপি ন নশ্যন্তি, তথা প্রকৃষ্টানি জ্ঞানানি শতদুর্জ্জনসংসর্গেনাপি ন নশ্যন্তীতি পক্ককষায়শব্দেনাত্র জ্ঞানিন উচ্যন্তে। তেষাং আনন্ত্যেন ব্রহ্মজ্ঞানেন শ্রুতেন শাস্ত্রজ্ঞানেন চ এবং বুদ্ধিঃ স্যাৎ ॥২৯॥

সর্ব্বমিতি। আনন্ত্যং ব্রহ্ম। নির্নিক্তানাং শমদমাদিনা প্রক্ষালিতরাগদ্বেষাদিমলানাম্ ॥৩০॥

চতুর্থেতি। চতুর্থে তুরীয়ে ব্রহ্মণি বা উপনিষৎ বিদ্যা তদুদ্যোগো ধর্ম্মঃ, সাধারণঃ সর্ব্বেষ্বাশ্রমেষু সমান ইতি স্মৃতিঃ। সাচ বিদ্যা তপসি সংসিদ্ধৈঃ, নিয়তাত্মভিঃ সংযতচিত্তৈর্ব্রাহ্মণৈঃ, নিত্যং সাধ্যতে ॥৩১॥

ভারতভাবদীপঃ

মাত্রধারীত্যর্থঃ ॥২৭॥ এবং ব্রাহ্মণ ইতি ব্রাহ্মণক ইতি চ কর্ম্ম সদসদ্রূপং পুরুষস্ত নাম আহ—এবং নিষ্কামকর্ম্মপ্রনাড্যা আনন্ত্যেন ত্বংপদার্থসাক্ষাৎকারবত্ত্বেন, শ্রুতেন তত্ত্বমসিবাক্যার্থজ্ঞানেন ॥২৮॥ সর্ব্বং কৃৎস্নমানন্ত্যং প্রাক্ শ্রুত্যাদীশ্বরো মদন্যঃ কশ্চিদস্তীতি শঙ্কয়া সমাধৌ পরিদৃশ্যমানমপ্যানন্ত্যমসর্ব্বমভূৎ শ্রুতানন্তরন্তু সর্বমিত্যর্থঃ। আসীদিত্যনেন সর্ব্বানন্ত্যস্যাকৃত্রিমত্বমুক্তং শাশ্বতী শ্রুতিঃ "ক্ষেত্রজ্ঞং চাপি মাং বিদ্ধী"তি "তত্ত্বমসী"তি চ সিদ্ধবদ্ব্রহ্মভাবকীর্ত্তনাৎ। নির্ণিক্তানাং বিশুদ্ধানাং, শুভাত্মনাং মোক্ষবুদ্ধীনাম্ ॥২৯॥ চতুর্থঃ জাগ্রৎস্বপ্নসুষুপ্ত্যভিমানিবিশ্বতৈজসপ্রাজ্ঞানপেক্ষ্য চতুর্থো নির্ব্বিশেষঃ পরমাত্মা তদ্বিষয়িণী বা উপনিষৎ বিদ্যা তদর্থো ধর্ম্মঃ শমদমোপরমতিতিক্ষাশ্রদ্ধাসমাধ্যাত্মকঃ সাধারণো বর্ণাশ্রমাণামিতি শেষঃ। সংসিদ্ধৈঃ শুদ্ধচিত্তৈঃ নিয়তাত্মভির্নিরুদ্ধচিত্তৈঃ নিত্যং তুরীয়ং ব্রহ্ম সাধ্যতে প্রাপ্যতে। জ্ঞানং শাস্ত্রীয়ং শ্রবণমপি নির্ব্বিকল্পং

---

গুরুশুশ্রূষাপরায়ণ, যোগনিষ্ঠ এবং নিশ্চিতভাবে ভয়ঙ্কর তপস্যাকারী এইরূপ ব্রহ্মচারীই বাস্তবিক ব্রাহ্মণ হন; এতদ্ভিন্ন অন্য প্রকার ব্রাহ্মণ কুৎসিত ব্রাহ্মণ ॥২৮॥

পক্ক কষায় অর্থাৎ তত্ত্বজ্ঞানীদিগের ব্রহ্মজ্ঞান ও শাস্ত্রজ্ঞানদ্বারা এইরূপই ধারণা থাকে যে, মানুষের এইরূপ শুভ বা অশুভ দুইপ্রকার কর্ম্ম কথিত হয় ॥২৯॥

আমরা চিরদিন এইরূপ শুনিয়া আসিতেছি যে, পূর্ব্বে যাঁহারা লোভশূন্য, রাগদ্বেষাদিবিহীন ও মঙ্গলময়চিত্ত ছিলেন, তাঁহাদের এইরূপই ধারণা ছিল যে, সমস্তই ব্রহ্মময় ॥৩০॥

সন্তোষমূলস্ত্যাগাত্মা জ্ঞানাধিষ্ঠানমুচ্যতে।
অপবর্গমতির্নিত্যো যতিধর্ম্মঃ সনাতনঃ ॥৩২॥
সাধারণঃ কেবলো বা যথাবলমুপাসতে।
গচ্ছতাং গচ্ছতাং ক্ষেমং দুর্ব্বলোঽত্রাবসীদতি।
ব্রাহ্মণঃ পদমন্বিচ্ছন্ সংসারান্মুচ্যতে শুচিঃ ॥৩৩॥

স্যূমরশ্মিরুবাচ।

যে ভুঞ্জতে যে দদতে যজন্তেঽধীয়তে চ যে।
মাত্রাভিরুপলব্ধাভির্যে বা ত্যাগং সমাশ্রিতাঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

সন্তোষেতি। সন্তোষ এব মূলং সুখহেতুর্যস্য সঃ, ত্যাগে বৈরাগ্যে আত্মা যত্নো যস্য স তাদৃশঃ পুরুষঃ জ্ঞানস্য অধিষ্ঠানমাশ্রয় উচ্যতে। কিঞ্চ অপবর্গে মতির্বুদ্ধিঃ নিত্যঃ সনাতনশ্চ যতিধর্ম্ম উচ্যতে ॥৩২॥

সাধারণ ইতি। সাধারণঃ সর্ব্বাশ্রমসমানঃ প্রাগুক্তো ব্রহ্মবিদ্যারূপো ধর্ম্মঃ, কেবলো বা একৈকাশ্রমসংবদ্ধো বা ব্রহ্মচর্য্যাদিরূপো ধর্ম্মঃ, অনয়োরেকতরং ধর্ম্মং যথাবলং যথাশক্তি, উপাসতে আশ্রমিণ আশ্রয়ন্তি। তেনৈবং ক্ষেমং মঙ্গলং গচ্ছতাং গচ্ছতাং প্রাপ্নুবতাং প্রাপ্নুবতাং জনানাং মধ্যে দুর্ব্বলো ভোগাশক্তো জনঃ অত্র ব্রহ্মবিদ্যায়াম্, অবসীদতি অক্ষমো ভবতি শুচিঃ রাগদ্বেষাদিমলশূন্যঃ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩৩॥

ভারতভাবদীপঃ

সন্ন্যাসে এব ভবতীত্যর্থঃ ॥৩০॥ অপবর্গপ্রদা মতির্বিদ্যা ব্রহ্মসাক্ষাৎকাররূপা বৃত্তির্যস্মিন্নিতি। নিত্য আবশ্যকঃ; "এষ নিত্যো মহিমা ব্রাহ্মণস্যে"তি শ্রুতেঃ। সনাতনঃ সম্প্রদায়াগতঃ ॥৩১॥ সাধারণ আশ্রমান্তরধর্ম্মসংমিশ্রঃ। যথাবলং যথাবৈরাগ্যং, গচ্ছতামিতি পুরুষমাত্রস্য বণিগ্‌ব্যাধাদেরপি ক্ষেমং ক্ষেমহেতুঃ। দুর্ব্বলো রাগী। জ্ঞানফলমুপসংহরতি—ব্রহ্মণ ইত্যর্দ্ধেন ॥৩২॥ মাত্রাভির্ধনৈঃ ত্যাগং সন্ন্যাসং, গার্হস্থ্যে সন্ন্যাসে বা যথোক্তাচারবতাং যদ্যপি নিবৃত্তিধর্ম্মস্তুল্যস্তথাপি প্রেত্যভাবে

ব্রহ্মবিদ্যারূপ ধর্ম্ম সকল আশ্রমেই সমান; কিন্তু সংযতচিত্ত ও তপঃসিদ্ধ ব্রহ্মনিষ্ঠ লোকেরাই সর্ব্বদা সেই ধর্ম্ম সাধন করিতে পারেন ॥৩১॥

সন্তোষই যাঁহার সুখের মূল এবং যিনি ত্যাগশীল, তাঁহাকেই জ্ঞানের আশ্রয় বলা হয়। আর মোক্ষবুদ্ধি নিত্য ও সনাতন যতি ধর্ম্ম ॥৩২॥

সাধারণ ধর্ম সেই ব্রহ্মবিদ্যাই হউক; কিংবা এক এক আশ্রমের এক এক ধর্মই হউক, শক্তি অনুসারে মানুষেরা তাহা আশ্রয় করে এবং তাহাতে তাহারা ক্রমশঃ অধিক অধিক মঙ্গল লাভ করিয়া থাকে; তবে তাহাদের মধ্যে ভোগাসক্ত দুর্ব্বল লোক ব্রহ্মবিদ্যায় অসমর্থ হয়। কিন্তু রাগদ্বেষাদিশূন্য পবিত্র লোক ব্রহ্মপদ লাভ করিবার ইচ্ছা করিয়া সংসার হইতে মুক্ত হন ॥৩৩॥

এতেষাং প্রেত্যভাবে তু কতমঃ স্বর্গজিত্তমঃ।
এতদাচক্ষ্ব মে ব্রহ্মন্! যথা তত্ত্বেন পৃচ্ছতঃ ॥৩ ॥ (যুগ্মকম্)

কপিল উবাচ।

পরিগ্রহাঃ শুভাঃ সর্বে গুণতামভ্যুপাগতাঃ।
ন তু ত্যাগসুখং প্রাপ্তা এতত্ত্বমপি পশ্যসি ॥৩৬॥

স্যূমরশ্মিরুবাচ।

ভবন্তো জ্ঞাননিষ্ঠা বৈ গৃহস্থাঃ কর্ম্মনিশ্চয়াঃ।
আশ্রমাণাঞ্চ সর্বেষাং নিষ্ঠায়ামৈক্যমুচ্যতে ॥৩৭॥
একত্বেন পৃথক্ত্বেন বিশেষো নাত্র দৃশ্যতে।
তদ্‌যথাবদ্‌যথান্যায়ং ভগবান্ প্রব্রবীতু মে ॥৩৮॥

ভারতকৌমুদী

য ইতি। ভুঞ্জতে ভোগং কুর্ব্বন্তি। উপলব্ধাভিঃ প্রাপ্তাভিঃ মাত্রাভির্ধনপরিমাণৈঃ। প্রেত্যভাবে পরলোকে। স্বর্গজিত্তমঃ প্রাধান্যেন স্বর্গাধিকারী ॥৩৪—৩৫॥

পরীতি। সর্ব্বএব পরিগ্রহাঃ আশ্রমাণাং গ্রহণানি, শুভা আশ্রমিনাং শুভজনকাঃ; গুণতামুৎকর্ষম্ অভ্যুপাগতাঃ প্রাপ্তাশ্চ। কিন্তু সর্বে ন ত্যাগসুখং সন্ন্যাসসুখং প্রাপ্তা ভবন্তি ॥৩৬॥

ভবন্ত ইতি। কর্ম্মসু অগ্নিহোত্রাদিষু নিশ্চয়ো যেষাং তে নিষ্ঠায়াং মোক্ষোপায়জ্ঞাননিষ্পত্তৌ ॥৩৭॥

একত্বেনেতি। একত্বেন জ্ঞানকর্ম্মণো সমানপ্রাধান্যেন, পৃথক্ত্বেন তয়োরেকতরপ্রাধান্যেন চ ॥৩৮॥

ভারতভাবদীপঃ

মরণে কঃ স্বর্গজিত্তমঃ ॥৩৩—৩৪॥ পরীতি। দ্বয়োর্মোক্ষে সমানেঽপি ত্যাগী দৃষ্টসুখং বহু প্রাপ্নোতীত্যর্থঃ ॥৩৫॥ ঐক্যং মোক্ষৈকফলত্বম্ ॥৩৬॥ একত্বেন জ্ঞানকর্ম্মণোঃ সমপ্রাধান্যেন, পৃথক্ত্বেন

স্যূমরশ্মি বলিলেন—লব্ধধনের পরিমাণ অনুসারে যাহারা ভোগ করে, যাহারা দান করে, যাহারা যজ্ঞ করে, যাহারা অধ্যয়ন করে, কিংবা যাহারা বৈরাগ্য অবলম্বন করে, তাহাদের মধ্যে কোন্ লোক মৃত্যুর পরে প্রধানভাবে স্বর্গের অধিকারী হয়, ইহা আমি প্রশ্ন করিতেছি; ব্রাহ্মণ! আপনি যথাযথভাবে এই বিষয় আমার নিকট বলুন ॥৩৪—৩৫॥

কপিল বলিলেন—'সমস্ত আশ্রম গ্রহণই শুভজনক ও উৎকৃষ্ট; কিন্তু অন্যান্য আশ্রমে সন্ন্যাসের সুখ পাওয়া যায় না; ইহা আপনিও দেখিতেছেন ॥৩৬॥

স্যূমরশ্মি বলিলেন—'আপনারা গৃহস্থ, কর্ম্মকারী অথচ জ্ঞাননিষ্ঠ। এই জ্ঞাননিষ্পত্তির বিষয়ে সকল আশ্রমেরই অভিন্নতা কথিত হইয়াছে ॥৩৭॥

কপিল উবাচ।

শরীরপক্তিঃ কর্ম্মাণি জ্ঞানন্তু পরমা গতিঃ।
কষায়ে কর্ম্মভিঃ পক্বে রসজ্ঞানে চ তিষ্ঠতি ॥৩৯॥
আনৃশংস্যং ক্ষমাশান্তিরহিংসাসত্যমার্জ্জবম্।
অদ্রোহো নাভিমানশ্চ হ্রীস্তিতিক্ষা শমস্তথা ॥৪০॥
পন্থানো ব্রহ্মণস্ত্বেতে এতৈঃ প্রাপ্নোতি যৎ পরম্।
তদ্‌বিদ্বাননুবুধ্যেত মনসা কর্ম্মনিশ্চয়ম্ ॥৪১॥

---

ভারতকৌমুদী

শরীরেতি। কর্ম্মাণি সন্ধ্যাবন্দনাদীনি, শরীরস্য পক্তিঃ শুদ্ধিঃ তৎকারণানীত্যর্থঃ; জ্ঞানন্তু পরমাগতিঃ মুক্তের্হেতুঃ। তৈঃ কর্ম্মভিঃ কষায়ে রাগদ্বেষাদৌ পক্বে দগ্ধে সতি, রসঃ পরং ব্রহ্ম "রসো বৈ সঃ" ইতি শ্রুতেঃ, তস্য জ্ঞানে মানুষস্তিষ্ঠতি ॥৩৯॥

আনৃশংস্যমিতি। আনৃশংস্যং দয়া। আর্জ্জবং সরলতা। হ্রীর্লজ্জা, তিতিক্ষা সহিষ্ণুতা, শমঃ অন্তরিন্দ্রিয়নিগ্রহঃ ॥৪০॥

পন্থান ইতি। এতে আনৃশংস্যাদয়ঃ। কর্ম্মণা নিষ্কামেন অগ্নিহোত্রাদিনা নিশ্চয়ো নিশ্চয়েন প্রাপ্তির্যস্য তৎ ॥৪১॥

ভারতভাবদীপঃ

প্রধানগুণভাবেন ॥৩৭॥ শরীরপক্তিঃ স্থূলসূক্ষ্মশরীরশুদ্ধিঃ কর্ম্মাণি কর্ম্মপ্রযোজ্যা, সাধ্যসাধনয়োর-ভেদোপচারঃ, জ্ঞানং তুশব্দঃ পূর্ব্ববৈলক্ষণ্যসূচনার্থঃ, মোক্ষসাধনমিত্যর্থঃ। তত্র ক্রমমাহ—কষায়ে ইতি। চিত্তদোষে কর্ম্মভিঃ পাচিতে সতি রসঃ প্রীতিব্রর্হ্মানন্দস্তস্য জ্ঞানে শাস্ত্রজে তিষ্ঠতি সতি ॥৩৮॥ আনৃশংস্যাদয়ঃ প্রবর্ত্তন্তে তৈশ্চ পরং ব্রহ্ম প্রাপ্নোতি। আনৃশংস্যং ভূতদয়া, ক্ষমা অভিভবেঽপ্যবিক্ষিপ্তচিত্ততা, শান্তির্মনোজয়ঃ, সত্যং যথার্থভাষণম্, আর্জ্জবমবক্রত্বং, শমঃ কর্ম্মভ্য উপরতিঃ ॥৩৯॥ কর্ম্মনিশ্চয়ং কর্ম্মফলনিশ্চয়ং কষায়পক্তিমন্তু বৈরাগ্যাত্তৎপত্তিমনুসন্ধাভাং বুধ্যেত ॥৪০॥

---

জ্ঞান ও কর্ম উভয়ই প্রধান; কিংবা সেই উভয়ের একতর প্রধান; এরূপ বিশেষ এ আশ্রমে দেখা যায় না। অতএব আপনি আমার নিকটে যথাযথভাবে তাহা বলুন ॥৩৮॥

কপিল বলিলেন—'কর্মগুলি শরীর শুদ্ধির হেতু; আর জ্ঞান মুক্তির কারণ। কর্মদ্বারা রাগদ্বেষাদি দগ্ধ হইলে, মানুষ ব্রহ্মজ্ঞানে অবস্থান করে ॥৩৯॥

দয়া, ক্ষমা, শান্তি, অহিংসা, সত্য, সরলতা, কাহারও দ্রোহ না করা, অভিমান বর্জ্জন করা, অকার্য্যে লজ্জা, সহিষ্ণুতা ও অন্তরিন্দ্রিয়নিগ্রহ এই সকল গুণ মুক্তির উপায় ॥৪০॥

এই দয়াপ্রভৃতি গুণগুলিই ব্রহ্মলাভের পথ। কারণ, যিনি সর্বশ্রেষ্ঠ, এই

যাং বিপ্রাঃ সর্ব্বতঃ শান্তা বিশুদ্ধজ্ঞাননিশ্চয়াঃ।
গতিং গচ্ছন্তি সন্তুষ্টাস্তামাহুঃ পরমাং গতিম্ ॥৪২॥
বেদাংশ্চ বেদিতব্যঞ্চ বিদিত্বা চ তথা স্থিতিম্।
এবং বেদবিদিত্যাহুরতোঽন্যো বাতরেচকঃ ॥৪৩॥
সর্বং বিদুর্ব্বেদবিদো বেদে সর্ব্বং প্রতিষ্ঠিতম্।
বেদে হি নিষ্ঠা সর্বস্য যদ্যদস্তি চ নাস্তি চ ॥৪৪॥

## ভারতকৌমুদী

যামিতি। শান্তা নিগৃহীতান্তঃকরণাঃ, বিশুদ্ধা রাগদ্বেষাদিশূন্যাঃ ॥৪২॥

বেদানিতি। স্থিতিং নিজাবস্থাং বিদিত্বা যো বর্ত্ততে। বাতরেচকো বায়ুনিষ্কাশকো ভস্ত্রা তদ্বৎ শ্বাসপ্রশ্বাসকারীত্যর্থঃ ॥৪৩॥

সর্ব্বমিতি। নিষ্ঠা স্থিতিঃ উক্তিরিত্যর্থঃ ॥৪৪॥

## ভারতভাবদীপঃ

যামিতি পরমগতের্লক্ষণম্ ॥৪১॥ যত্র তে বেদাঃ বেদিতব্যং কর্ম ব্রহ্মস্বরূপং যথাস্থিতিং কর্মণামনুষ্ঠানং ব্রহ্মণশ্চ জ্ঞানপ্রাপ্যানহঙ্কারেণাবস্থানঞ্চ দৃশ্যতে স এব বেদবিৎ। অন্যস্তু বাতরেচকো ভস্ত্রাপরনামা চর্মকোশঃ। বাতবেটক ইতি গৌড়াঃ পঠন্তি, ব্যাচক্ষতে চ—বাতবশাদ্বেটকো ভাষকঃ। বেট পরিভাষণে ইতি ধাতুঃ ॥৪২॥ মানং মেয়ং মাতৃস্থিতিঞ্চ বেদাদিপদোপাত্তাং ক্রমেণ ব্যুৎপাদয়তি—সর্ব্বমিত্যাদিনাধ্যায়শেষেণ। অস্তি বর্ত্তমানং নাস্ত্যতীতানাগতং তস্য সর্বস্য নিষ্ঠা স্বরূপম্ ॥৪৩॥ মানমুক্ত্বা মেয়মাহ—এষৈবেতি। সর্ব্বত্র সর্বেষু শাস্ত্রেষেষা একৈব নিষ্ঠা। কাসৌ এতজ্জগদস্তি চ প্রতীতিকালে নাস্তি চ বাধকালে। নহু ঘটাদিরপি স্থিতিকালেঽস্তি প্রাক্প্রধ্বংসাভাবকালে নাস্তীত্যাশঙ্কানিরাসায় চকারদ্বয়েন সমানকালিকমস্তিত্বনাস্তিত্বধর্মদ্বয়ং সমুচ্চিনোতি। তেন বুদ্ধানাং প্রতীয়মানমপি মায়াপুরবন্নাস্ত্যেব; অবুদ্ধানাং চ তত্ত্বতোঽত্যন্তাসদপি বজ্রপঞ্জরবদ্দৃঢ়তরমস্ত্যেব। এতদেব বিবৃণোতি—এতদিতি। বিজ্ঞানতত্ত্বজ্ঞৈস্তৎ

দয়া প্রকৃতিদ্বারা সেই পরব্রহ্মকে পাওয়া যায়। জ্ঞানীলোক নিষ্কামকর্মপ্রাপ্য ব্রহ্মকে মনঃ দ্বারা জানিতে পারেন ॥৪১॥

সর্বদা সন্তুষ্টচিত্ত, সমগুণান্বিত, রাগদ্বেষাদিশূন্য ও জ্ঞানবান্ ব্রাহ্মণেরা যে গতি লাভ করেন; মুনিরা সেই গতিকে পরম গতি বলেন ॥৪২॥

যিনি বেদ, বেদ্য এবং নিজের মর্য্যাদা জানেন; তাঁহাকেই বেদবিৎ বলা হয়। তদ্ভিন্ন লোক বায়ুনিষ্কাশক চর্ম্মকোষস্বরূপ ॥৪৩॥

বেদবিদ্ ব্যক্তিরা সমস্তই জানেন। কারণ, বেদে সমস্তই রহিয়াছে। যাহা আছে, বা না আছে, সে সমস্তের কথাই বেদে আছে ॥৪৪॥

এষৈব নিষ্ঠা সর্বত্র যত্তদস্তি চ নাস্তি চ।
এতদন্তশ্চ মধ্যঞ্চ সচ্চাসচ্চ বিজানতঃ ॥৪৫॥
সমাপ্তং ত্যাগ ইত্যেব সর্বং বেদেষু নিষ্ঠিতম্।
সন্তোষ ইত্যনুগতমপবর্গে প্রতিষ্ঠিতম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

এষেতি। নিষ্ঠা রীতিঃ সর্ব্বত্র শাস্ত্রেষু। এতদব্রহ্ম ॥৪৫॥

সমাপ্তমিতি। ত্যাগে সর্ব্বসন্ন্যাসে জাতে সতি, সর্ব্বং কর্ম্ম, সমাপ্তং নিঃশেষং ভবতি,

ভারতভাবদীপঃ

পরিদৃশ্যমানং বিয়দাদি অন্তং চ মধ্যং চ অনুবাগ্ভাপেক্ষং ক্লীবত্বম্। অন্তশ্চ মধ্যশ্চ অন্তো নির্ব্বিশেষং লয়স্থানং মধ্যঃ সবিশেষং লয়স্থানং সৎ সূত্রাখ্যং বস্তুতত্ত্বসদিতি। এতদুক্তং ভবতি—এতদৈবরাজং রূপং শুদ্ধব্রহ্মণোঽনন্যদেব রজতমিব শুক্তেঃ। এতন্মায়াশবলাদপ্যনন্যৎ কুণ্ডলমিব কনকাৎ। এতৎ সূক্ষ্মাদপ্যনন্যৎ। উপনেত্রদৃশঃ স্থূলাক্ষরমিব সূক্ষ্মাৎ। তেনৈতদসদজ্ঞানমাত্রমনির্ব্বচনীয়মিতি। নন্বেক এব মায়াবী সর্ব্বলয়স্থানমস্তু কিমিতি ততোঽন্যন্নির্ম্মায়ং কল্প্যতে ইতি চেচ্ছ্রুতিপ্রামাণ্যাদিতি ব্রূমঃ। তথা হি শ্রুতিঃ—"স যথা সর্ব্বাসামপাং সমুদ্র একায়নমেবং সর্ব্বেষাং রূপাণাং চক্ষুরেকায়ণ"মিত্যপ্সমুদ্রদৃষ্টান্তেন কার্য্যলয়াধিষ্ঠানং মায়াবিনমুক্ত্বা "স যথা সৈন্ধবখিল্য উদকে প্রাস্ত উদকমেবানুবিলীয়ত" ইতি লবণোদকদৃষ্টান্তেন কার্য্যকারণোভয়লয়াধিষ্ঠানং চিন্মাত্রং দর্শয়তি। যথা উদকে প্রাস্তঃ সৈন্ধবখিল্যস্তত্র স্বোপাদানভূতমুদকং বিলীয়তে ন তু করকাবৎ স্বরূপমাত্রেণ পরিমাণানতিরেকাদেবং কার্য্যকারণে শুদ্ধে ব্রহ্মণি লীয়েতে ইতি শ্রুত্যর্থঃ ॥৪৪॥ এবংবিদঃ সমাধিব্যুত্থানয়োঃ স্থিতিমাহ—সমাপ্তমিতি। ত্যাগ ইত্যেব ক্ষেত্রারামগৃহপশুপত্নীপুত্রশরীরেন্দ্রিয়প্রাণমনোবুদ্ধ্যহঙ্কারান্তানাং ত্যাগে নির্ব্বিকল্পসমাধৌ সত্যেব সম্যগাপ্তং ভবতি, এতদেব সর্ব্ববেদার্থঃ। যথোক্তং বাসিষ্ঠে—"নির্ব্বিকল্পসমাধির্হি সিদ্ধান্তঃ সর্ব্ববাঙ্ময় ইতি। "অপিসংরাধনে প্রত্যক্ষানুমানাভ্যা"মিতি সূত্রং চ সংরাধনে সমাধৌ প্রত্যক্ষং শ্রুতিপ্রামাণ্যং প্রত্যনপেক্ষত্বাৎ। অনুমানং স্মৃতিঃ মূলসাপেক্ষত্বাৎ। দৃশ্যতে ত্বগ্র্যয়া বুদ্ধ্যা যোগিনস্তং প্রপশ্যন্তীতি শ্রুতিস্মৃতিভ্যাং সমাধাবাত্মনঃ সম্যগ্দর্শনং ভবতীতি সূত্রার্থঃ। ব্যুত্থানাবস্থামাহ—সন্তোষ ইতি। শ্রুতৌ হি—তে যে শতং মানুষা আনন্দাঃ স একো মনুষ্যগন্ধর্ব্বাণামানন্দঃ শ্রোত্রিয়স্য চাকামহতস্যেত্যাদিনোত্তরোত্তরং শতগুণেষু মানুষানন্দাদিব্রহ্মানন্দান্তেষ্বানন্দেষু শ্রোত্রিয়ত্বাকামহতত্বয়োরনুগমো দৃষ্টঃ। তত্র শ্রোত্রিয়ত্বং সর্বত্র সমানম্। অকামহতত্বোৎকর্ষাদেব চানন্দোৎকর্ষশ্রুতৈব সন্তোষশব্দিতস্য

---

যাহা আছে, বা না আছে, সে সমস্তের কথাই সমস্ত শাস্ত্রে এইরূপ রহিয়াছে; আর বিশিষ্ট জ্ঞানীর পক্ষে পরব্রহ্মই জগতের আদি, মধ্য ও অন্ত এবং সৎ ও অসৎ সমস্তস্বরূপ ॥৪৫॥

---

(৪৬) 'সর্ব্ববেদেষু নিষ্ঠিতম্'···বঙ্গ।

ঋতং সত্যং বিদিতং বেদিতব্যং সর্ব্বস্যাত্মা স্থাবরং জঙ্গমঞ্চ।
সর্ব্বং সুখং যচ্ছিবমুত্তরঞ্চ ব্রহ্মাব্যক্তপ্রভবঞ্চাব্যয়ঞ্চ ॥৪৭॥
তেজঃ ক্ষমা শান্তিরনাময়ং শুভং তথাবিধং ব্যোমসনাতনং ধ্রুবম্।
এতৈঃ সর্বৈর্গম্যতে বুদ্ধিনেত্রৈস্তস্মৈ নমো ব্রহ্মণে ব্রাহ্মণায়।৪৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে গোকাপিলীয়ে চতুঃষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

ইত্যেব বেদেষু নিষ্ঠিতং নিশ্চয়েন স্থিতম্। তস্মাৎ সন্ন্যাসাচ্চ অপবর্গে মোক্ষে জাতে সতি, সন্তোষো ভূমানন্দঃ ইত্থং সুখম্ অনুগতং চিরন্তনং প্রতিষ্ঠিতঞ্চ জায়তে ॥৪৬॥

ঋতমিতি। জগত্যাং যৎ স্থাবরং জঙ্গমঞ্চ বর্ত্ততে, তস্য সর্ব্বস্য আত্মাস্বরূপম্, ঋতং সর্ব্বব্যাপ্তম্, বিদিতং জ্ঞানিভির্জ্ঞাতম্, সত্যং ব্রহ্ম বেদিতব্যং তত্র সন্ন্যাসাবস্থায়াং জ্ঞাতব্যম্। এবঞ্চ সতি অব্যক্তানামাকাশাদীনাং প্রভব উৎপত্তির্যস্মাৎ তৎ, অব্যয়মবিনশ্বরম্ উত্তরং সর্ব্বশ্রেষ্ঠং শিবং মঙ্গলময়ং যৎ তদ্‌ব্রহ্ম, সর্ব্বং সুখঞ্চ সন্ন্যাসিনঃ প্রকাশত ইতি শেষঃ ॥৪৭॥

## ভারতভাবদীপঃ

সর্ব্বানন্দেষ্বনুগতস্য পরাকাষ্ঠা ব্যুত্থিতে ব্রহ্মবিদি জ্ঞেয়েত্যর্থঃ।৪৫॥ অপবর্গস্বরূপমাহ—ঋতমিতি। ঋতমবাধিতং সত্যং সচ্চ ত্যচ্চেতি সত্যং মূর্ত্তামূর্ত্তপ্রপঞ্চাত্মকং তদধিষ্ঠানত্বাৎ যতঃ সর্ব্বস্যাত্মাতো বিদিতং যতঃ স্থাবরং জঙ্গমং চ তত্তদ্দেহতাদাত্ম্যাপন্নমতো বেদিতব্যং সর্বমবিকলং সুখং দুঃখাসম্ভিন্নং সুখমিত্যর্থঃ। উত্তরং সর্বোৎকৃষ্টং শিবং শান্তমদ্বৈতং তুরীয়মিত্যর্থঃ। "শিবমদ্বৈতং চতুর্থং মন্যন্ত" ইতি শ্রুতেঃ ব্রহ্ম ত্রিবিধপরিচ্ছেদশূন্যম্ অব্যক্তস্য প্রভব আবির্ভাবো যস্মাত্তদীশস্যাপ্যধিষ্ঠানম্। অব্যয়ং অপরিণামিত্বান্নিত্যং চাদসঙ্গম্ ॥৪৬॥ প্রকরণার্থমুপসংহরতি—তেজঃ ইন্দ্রিয়জয়ে সামর্থ্যম্। ক্ষমা অপকারিষ্বপি ক্রোধানুৎপত্তিঃ। শান্তির্নিষ্কামত্বেন সর্ব্বস্মাৎ কর্ত্তব্যাদুপরমঃ। এতত্ত্রয়মনাময়ং শুভ্রং নির্দ্দুঃখস্য সুখস্য প্রাপ্তৌ হেতুঃ। তথেতি প্রাপ্যপ্রাপকস্বরূপবিভাগার্থঃ। তথাবিধং নাস্তি বিধো বিধানং কর্ত্তব্যতা যত্র তদবিধমকৃত্রিমম্। ব্যোম জগৎ-

সর্ব্বসন্ন্যাস হইয়া গেলে সাংসারিক সমস্ত কার্য্যই সমাপ্ত হইয়া যায়; ইহাই বেদে রহিয়াছে; আর মুক্তি হইয়া গেলে সন্ন্যাসীর হৃদয়ে সর্ব্বদাই আনন্দ প্রতিষ্ঠালাভ করিয়া চলিতে থাকে ॥৪৬॥

জগতে যে কিছু স্থাবর ও জঙ্গম বস্তু আছে, সেই সমস্তস্বরূপ, সর্ব্বব্যাপী ও জ্ঞানিগণের বিদিত পরব্রহ্মকে সন্ন্যাসীর জানিতে হইবে; যিনি মঙ্গলময়, সর্ব্বশ্রেষ্ঠ আকাশাদির উৎপাদক ও অবিনশ্বর, সেই পরব্রহ্ম এবং সমস্ত সুখ তখন সন্ন্যাসীর আত্মাতে প্রকাশ পায় ॥৪৭॥

(৪৭) 'প্রভবশ্চাব্যয়ঞ্চ' বঙ্গ।

* '...একোনসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ, ষট্‌সপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' নি।

# পঞ্চষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:০:—

যুধিষ্ঠির উবাচ।

ধর্ম্মমর্থঞ্চ কামঞ্চ বেদাঃ শংসন্তি ভারত!।
কস্য লাভো বিশিষ্টোঽত্র তন্মে ব্রূহি পিতামহ! ॥১॥

ভীষ্ম উবাচ।

অত্র তে বর্ত্তয়িষ্যামি ইতিহাসং পুরাতনম্।
কুণ্ডধারেণ যৎ প্রীত্যা ভক্তায়োপকৃতং পুরা ॥২॥

---

ভারতকৌমুদী

তেজ ইতি। অনাময়ম্ উপদ্রবাভাবঃ, ব্যোম গগনরূপং সনাতনং চিরন্তনং ধ্রুবং নিশ্চিতঞ্চ যদ্ব্রহ্ম, বুদ্ধিরেব নেত্রং যেষাং তৈঃ সর্ব্বৈরেতৈস্তেজ্জ'।নিভিঃ গম্যতে জ্ঞায়তে, তস্মৈ ব্রাহ্মণায় ব্রহ্মবিৎস্বরূপায় "ব্রহ্মবিদ্‌ব্রহ্মৈব ভবতি" ইতি শ্রুতেঃ, ব্রহ্মণে নমঃ ॥৪৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে চতুঃষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ॥০॥

—:০:—

ধর্ম্মমিতি। শংসন্তি পুরুষার্থতয়া ব্রুবন্তি। বিশিষ্টঃ শ্রেয়ান্ ॥১॥

অত্রেতি। বর্ত্তয়িষ্যামি বক্ষ্যামি। কুণ্ডধারেণ তদাখ্যেন মেঘেন। ভক্তায় ব্রাহ্মণায় ॥২॥

ভারতভাবদীপঃ

কারণং ব্যোমবদসঙ্গং বা। সনাতনং নিত্যৈকরূপম্। ধ্রুবমবিনাশি। এতৈস্তেজ-আদিভিস্ত্রিভিঃ কারণৈর্গম্যতেঽজ্ঞানাপনোদে সতি। কৈঃ? বুদ্ধিনেত্রৈঃ পুরুষৈঃ। তস্মৈ ব্রহ্মণে নম ইতি বিদ্যায়া বীর্য্যবত্ত্বায় প্রচয়গমনায় চ নমস্করোতি ভগবান্ কপিলঃ ব্রাহ্মণায় ব্রহ্মবিদভিন্নায় ॥৪৭—৪৮॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃষষ্ট্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৬৪॥

---

তেজ, ক্ষমা, শান্তি, নিরুপদ্রবতা ও মঙ্গলময় ধ্যান এই সমস্ত গুলিদ্বারা জ্ঞাননয়ন সন্ন্যাসীরা আকাশস্বরূপ চিরস্থায়ী ও নিশ্চিত যে ব্রহ্মকে জানিতে পারেন; আমি সেই ব্রহ্মজ্ঞস্বরূপ ব্রহ্মকে নমস্কার করি' ॥৪৮॥

—:০:—

যুধিষ্ঠির বলিলেন—'ভরতনন্দন পিতামহ! বেদ, ধর্ম্ম, অর্থ ও কামকে পুরুষার্থ বলেন; তাহার মধ্যে কোনটির লাভ অধিক, তাহা আপনি আমার নিকটবলুন ॥১॥

অধনো ব্রাহ্মণঃ কশ্চিৎ কামাদ্ধর্ম্মমবৈক্ষত।
যজ্ঞার্থং সততোঽর্থার্থী তপোঽতপ্যত দারুণম্ ॥৩॥
স নিশ্চয়মথো কৃত্বা পূজয়ামাস দেবতাঃ।
ভক্ত্যা ন চৈবাধ্যগচ্ছদ্ধনং সম্পূজ্য দেবতাঃ ॥৪॥
ততশ্চিন্তামনুপ্রাপ্তঃ কতমদ্দৈবতন্তু তৎ।
যন্মে দ্রুতং প্রসীদেত মানুষৈরজড়ীকৃতম্ ॥৫॥
সোঽথ সৌম্যেন মনসা দেবানুচরমন্তিকে।
প্রত্যপশ্যজ্জলধরং কুণ্ডধারমবস্থিতম্ ॥৬॥

---

### ভারতকৌমুদী

অধন ইতি। অবৈক্ষত অর্থাদিসাধকতয়া বিশিষ্টত্বেন ॥৩॥

স ইতি। নিশ্চয়ং দেবতাপূজা ধনধর্মসাধিকেতি নির্ণয়ম্ ॥৪॥

তত ইতি। ততঃ, মনুষ্যৈঃ অজড়ীকৃতং সর্ব্বদা পূজয়া অব্যতিব্যস্তীকৃতম্, তৎ দৈবতং দেবতা কতমৎ; যন্মে দ্রুতং প্রসীদেত; ইতি চিন্তামনুপ্রাপ্তঃ স ব্রাহ্মণ ইতি শেষঃ ॥৫॥

স ইতি। সৌম্যেন প্রসাদসুন্দরেণ। জলধরং মেঘম্ ॥৬॥

### ভারতভাবদীপঃ

মোক্ষধর্ম্মানুষ্ঠাতুমশক্তস্য ত্রিবর্গে কঃ শ্রেষ্ঠতম ইতি পৃচ্ছতি—ধর্ম্মমিতি ॥১॥ তত্রাখ্যায়িকা-পূর্ব্বকং ধর্ম্মস্য প্রাধান্যমাহাদ্যেত্যাদিনা। কামাদ্ধর্ম্মমবৈক্ষত ফলকামনয়া ধর্ম্মং করিষ্যামীতি চিন্তিতবান্, ধর্ম্মশ্চার্থসাধ্য ইত্যর্থার্থী ঘোরং তপোঽতপ্যত ॥২—৫॥ জলধরং মেঘং, কুণ্ডধারং

---

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! পূর্ব্বকালে কুণ্ডধারনামক মেঘ প্রীতিসহকারে ভক্তের নিমিত্ত যে উপকার করিয়াছিলেন, আমি এখন তোমার নিকট সেই প্রাচীন বৃত্তান্ত বলিব ॥২॥

নির্ধন কোন ব্রাহ্মণ কাম অপেক্ষা ধর্ম্মকে প্রধান বলিয়া মনে মনে পর্য্যালোচনা করিয়াছিলেন। তাহার পর তিনি যজ্ঞ করিবার জন্য ধনার্থী হইয়া দারুণ তপস্যা করিয়াছিলেন ॥৩॥

তৎপরে তিনি দেবতা পূজাতেই ধন হইবে এইরূপ নিশ্চয় করিয়া ভক্তিসহকারে দেবতাপূজা করিয়াছিলেন; কিন্তু দেবতাপূজা করিয়াও ধনলাভ করেন নাই ॥৪॥

তাহার পর তিনি এইরূপ চিন্তা করিলেন যে, মানুষেরা আরাধনা করিয়া ব্যতি-ব্যস্ত করিয়া তোলে নাই, এমন কোন্ দেবতা আছেন; যিনি আমার প্রতি সত্বর প্রসন্ন হইবেন ॥৫॥

দৃষ্ট্বৈব তং মহাবাহুং তস্য ভক্তিরজায়ত।
অয়ং মে ধাস্যতি শ্রেয়ো বপুরেতদ্ধি তাদৃশম্ ॥৭॥
সন্নিকৃষ্টশ্চ দেবস্য ন চান্যৈর্মানুষৈর্বৃতঃ।
এষ মে দাস্যতি ধনং প্রভূতং শীঘ্রমেব চ ॥৮॥
ততো ধূপৈশ্চ গন্ধৈশ্চ মাল্যৈরুচ্চাবচৈরপি।
বলিভির্বিবিধাভিশ্চ পূজয়ামাস তং দ্বিজঃ ॥৯॥
ততস্ত্বল্পেন কালেন তুষ্টো জলধরস্তদা।
তস্যোপকারনিয়তামিমাং বাচমুবাচ হ ॥১০॥
ব্রহ্মঘ্নে চ সুরাপে চ চৌরে ভগ্নব্রতে তথা।
নিষ্কৃতির্বিহিতা সদ্ভিঃ কৃতঘ্নে নাস্তি নিষ্কৃতিঃ ॥১১॥

---

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। ধাস্যতি করিষ্যতি। তাদৃশং প্রীতিপ্রসন্নম্ ॥৭॥

সন্নিকৃষ্ট ইতি। সন্নিকৃষ্টঃ সন্নিকর্ষেণ প্রভাবান্বিতঃ ॥৮॥

তত ইতি। উচ্চাবচৈর্নানাবিধৈঃ। বলিভিরুপহারৈঃ ॥৯॥

তত ইতি। উপকারে নিয়তাং নিয়মেন স্থিতাম্ ॥১০॥

অহং তবোপকারং করোমি ত্বন্তু কদাপি মমাপকারং ন কুর্য্যা ইতি সূচয়িতুমাহ ব্রহ্মঘ্ন ইতি। ভগ্নব্রতে ব্রহ্মচর্য্যাদিব্রতস্খলিতে। নিষ্কৃতিঃ প্রায়শ্চিত্তম্। উপকর্ত্তুরপকর্ত্তা কৃতঘ্নস্তস্মিন্ ॥১১॥

---

তাহার পর ব্রাহ্মণ দেখিলেন—প্রসন্নচিত্ত দেবতার অনুচর কুণ্ডধারনামক মেঘ নিকটে অবস্থান করিতেছেন ॥৬॥

সেই মহাবাহু মেঘকে দর্শন করিয়াই তাঁহার প্রতি ব্রাহ্মণের ভক্তি জন্মিল। তখন তিনি মনে করিলেন যে, ইনি আমার মঙ্গল বিধান করিবেন। কারণ, ইঁহার এই আকৃতিটী সেই প্রকার দেখা যাইতেছে ॥৭॥

ইনি দেবগণের সন্নিধানে থাকেন এবং অন্য মানুষেরাও ইঁহাকে বরণ করে নাই। সুতরাং ইনি সত্বরই আমাকে প্রচুর ধন দান করিবেন ॥৮॥

তাহার পর ব্রাহ্মণ ধূপ, গন্ধ, নানাবিধ মাল্য এবং অন্যান্য বহুবিধ উপহারদ্বারা সেই মেঘের পূজা করিলেন ॥৯॥

তৎপরে অল্পকাল মধ্যেই মেঘ সন্তুষ্ট হইলেন। তখন তিনি ব্রাহ্মণের উপকার-সূচক এই সকল কথা বলিলেন ॥১০॥

ব্রহ্মহত্যাকারী, সুরাপায়ী, চৌর ও ব্রতভঙ্গকারী লোকের প্রতি মহর্ষিরা প্রায়শ্চিত্ত বিধান করিয়াছেন; কিন্তু কৃতঘ্নের প্রায়শ্চিত্ত নাই বলিয়া তাহা বিধান করেন নাই ॥১১॥

আশায়াস্তনয়োঽধর্ম্মঃ ক্রোধোঽসূয়াসুতঃ স্মৃতঃ।
লোভঃ পুত্রো নিকৃত্যাস্তু কৃতঘ্নো নার্হতি প্রজাম্ ॥১২॥
ততঃ স ব্রাহ্মণঃ স্বপ্নে কুণ্ডধারস্য তেজসা।
অপশ্যৎ সর্বভূতানি কুশেষু শয়িতস্তদা ॥১৩॥
শমেন তপসা চৈব ভক্ত্যা চ নিরুপস্কৃতঃ।
শুদ্ধাত্মা ব্রাহ্মণো রাত্রৌ নিদর্শনমপশ্যত ॥১৪॥
মণিভদ্রং স তত্রস্থং দেবতানাং মহাদ্যুতিম্।
অপশ্যত মহাত্মানং ব্যাদিশন্তং যুধিষ্ঠির ! ॥১৫॥
তত্র দেবাঃ প্রযচ্ছন্তি রাজ্যানি চ ধনানি চ।
শুভৈঃ কর্ম্মভিরারব্ধাঃ প্রচ্ছিন্দন্ত্যশুভেষু চ ॥১৬॥

ভারতকৌমুদী

সদসতোরুভয়োরপি জন্যঃ সম্ভবতি ; কিন্তু কৃতঘ্নতা এতাবত্যসতী যত্তস্যা নরকাতিরিক্তো জন্য এব ন সম্ভবতীত্যাহ আশায়া ইতি। নিকৃত্যাঃ শঠতায়াঃ ॥১২॥

তত ইতি। তেজসা প্রভাবেন। শয়িতো নিদ্রিতঃ ॥১৩॥

শমেনেতি। শমেন ইন্দ্রিয়নিগ্রহেন। নিরুপস্কৃতো যুক্তঃ। নিদর্শনং কুণ্ডধারবাক্যস্য দৃষ্টান্তম্ ॥১৪॥

মাণীতি। ব্যাদিশন্তং প্রার্থিভ্যঃ প্রার্থনানুরূপং ফলং দদতম্ ॥১৫॥

তত্রেতি। প্রযচ্ছন্তি প্রার্থিভ্যো দদতি। আরব্ধা দাতুমাদাতুঞ্চারভমাণাঃ। অশুভেষু পাপকারিষু জনেষু প্রচ্ছিন্দন্তি রাজ্যাদীনাকৃষ্য নয়ন্তি ॥১৬॥

ভারতভাবদীপঃ

নামতঃ ॥৬॥ ধাস্যতি বিধাস্যতি ॥৭—৯॥ উপকারে নিয়মেন প্রবর্ত্তয়ন্তীমুপকারনিয়তাম্ ॥১০—১২॥ তেজসা প্রভাবেন ॥১৩॥ নিরুপস্কৃতো ভোগবর্জ্জিতঃ। নিদর্শনং কুণ্ডধারভক্তেঃ প্রত্যয়ম্ ॥১৪॥ ব্যাদিশন্তং দেবেভ্যঃ ফলযাচকান্ নিবেদয়ন্তং দেবাজ্ঞয়া যাচকেভ্যঃ ফলানি সমর্পয়ন্তং বা ॥১৫॥

আশার পুত্র অধর্ম্ম, অসূয়ার পুত্র ক্রোধ এবং শঠতার পুত্র লোভ ; কিন্তু কৃতঘ্নতা পুত্র লাভ করিবার যোগ্যাই নহে ॥১২॥

তদনন্তর কুশের উপরে নিদ্রিত সেই ব্রাহ্মণ, কুণ্ডধারের প্রভাবে স্বপ্নে সমস্ত ভূতদর্শন করিলেন ॥১৩॥

ইন্দ্রিয়নিগ্রহ, তপস্যা ও ভক্তিসমন্বিত এবং শুদ্ধচিত্ত সেই ব্রাহ্মণ রাত্রিতে স্বপ্নে কুণ্ডধারবাক্যের দৃষ্টান্ত দেখিলেন ॥১৪॥

যুধিষ্ঠির ! ব্রাহ্মণ দেখিলেন—মহাতেজা ও মহাত্মা মণিভদ্র সেই স্থানে দেবগণের মধ্যে থাকিয়া প্রার্থীদিগকে প্রার্থনার অনুরূপ ফল দান করিতেছেন ॥১৫॥

পশ্যতামথ যক্ষাণাং কুণ্ডধারো মহাদ্যুতিঃ।
নিপত্য পতিতো ভূমৌ দেবানাং ভরতর্ষভ ॥১৭॥
ততস্তু দেববচনান্মণিভদ্রো মহামনাঃ।
উবাচ পতিতং ভূমৌ কুণ্ডধার! কিমিচ্ছতে ॥১৮॥
কুণ্ডধার উবাচ।
যদি দেবাঃ প্রসন্না মে ভক্তোঽয়ং ব্রাহ্মণো মম।
অস্যানুগ্রহমিচ্ছামি কৃতং কিঞ্চিৎ সুখোদয়ম্ ॥১৯॥
ততস্তং মণিভদ্রস্তু পুনর্বচনমব্রবীৎ।
দেবানামেববচনাৎ কুণ্ডধারং মহাদ্যুতিম্ ॥২০॥
মণিভদ্র উবাচ
উত্তিষ্ঠোত্তিষ্ঠ ভদ্রন্তে কৃতকৃত্যঃ সুখী ভব।
ধনার্থী যদি বিপ্রোঽয়ং ধনমস্মৈ প্রদীয়তাম্ ॥২১॥

ভারতকৌমুদী

পশ্যতামিতি। যক্ষাণাং মধ্যে। নিপত্য উপহায় ॥১৭॥
তত ইতি। পতিতং ভূমাববনতং কুণ্ডধারম্ ॥১৮॥
যদীতি। সুখানামুদয়ো যস্মাৎ তত্তাদৃশং কিঞ্চিৎ পুণ্যমনেন কৃতম্ ॥১৯॥
তত ইতি। বচনাৎ আদেশবাক্যাৎ ॥২০॥
উত্তিষ্ঠেতি। তে তব ভদ্রং মঙ্গলমস্থিতি শেষঃ ॥২১॥

সেই স্থানে দেবতারা দান ও গ্রহণে প্রবৃত্ত থাকিয়া ধার্ম্মিকদিগকে রাজ্য ও ধন প্রদান করিতেছিলেন এবং পাপীদিগের নিকট হইতে তাহা পুনরায় লইতেছিলেন ॥১৬॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর মহাতেজা কুণ্ডধার দর্শনকারী যক্ষগণের মধ্যে উপস্থিত হইয়া দেবগণের নিকট ভূতলে পতিত হইলেন ॥১৭॥

তদনন্তর মহামনা মণিভদ্র দেবগণের আদেশে ভূতলপতিত কুণ্ডধারকে বলিলেন—'কুণ্ডধার কি ইচ্ছা কর' ॥১৮॥

কুণ্ডধার বলিলেন—'যদি দেবতারা আমার উপরে প্রসন্ন হইয়া থাকেন, তবে ইহার সম্বন্ধে অনুগ্রহ করুন ইহা আমি ইচ্ছা করি। কারণ, এই ব্রাহ্মণ আমার ভক্ত এবং সুখজনক কিছু পুণ্যও ইনি করিয়াছেন ॥১৯॥

তৎপরে মণিভদ্র দেবগণের আদেশক্রমে মহাতেজা সেই কুণ্ডধারকে পুনরায় বলিলেন ॥২০॥

যাবদ্ধনং প্রার্থয়তে ব্রাহ্মণোঽয়ং সখা তব।
দেবানাং শাসনাত্তাবদসংখ্যেয়ং দদাম্যহম্ ॥২২॥
বিচার্য্য কুণ্ডধারস্তু মানুষ্যং চলমধ্রুবম্।
তপসে মতিমাধত্ত ব্রাহ্মণস্য যুধিষ্ঠির। ॥২৩॥

কুণ্ডধার উবাচ।

নাহং ধনানি যাচামি ব্রাহ্মণায় ধনপ্রদ।।
অন্যমেবাহমিচ্ছামি ভক্তায়ানুগ্রহং কৃতম্ ॥২৪॥
পৃথিবীং রত্নপূর্ণাং বা মহদ্বা রত্নসঞ্চয়ম্।
ভক্তায় নাহমিচ্ছামি ভবেদেষ তু ধার্ম্মিকঃ ॥২৫॥

ভারতকৌমুদী

যাবদিতি। শাসনাদাদেশাৎ, অসংখ্যেয়ং সংখ্যাতুমশক্যমপি ॥২২॥

বিচার্য্যেতি। মানুষ্যং মনুষ্যজীবনং চলং চঞ্চলম্, অধ্রুবমনিত্যঞ্চ। তপসা কিল মানুষ্যমপি অচলং ধ্রুবঞ্চ ভবতীতি ভাবঃ ॥২৩॥

নেতি। কৃতং দেবৈর্ভবতাচেতি শেষঃ ॥২৪॥

পৃথিবীমিতি। মহদিতি ক্লীবত্বমার্ষম্ ॥২৫॥

ভারতভাবদীপঃ

অশুভেষু কর্ম্মসূপস্থিতেষু প্রাগ্ দত্তমপি রাজ্যাদিকমাচ্ছিন্দন্তি হরন্তি ॥১৬॥ ভূমৌ পতিতো

মণিভদ্র বলিলেন—'কুণ্ডধার! উঠ উঠ, তোমার মঙ্গল হউক এবং তুমি কৃতকার্য্য ও সুখী হও; এই ব্রাহ্মণ যদি ধনার্থী হইয়া থাকেন, তবে উঁহাকে ধন দান কর ॥২১॥

তোমার সখা এই ব্রাহ্মণ যত ধন প্রার্থনা করেন; তাহার সংখ্যা করিতে না পারিলেও দেবগণের আদেশে তত ধন আমি দিব ॥২২॥

যুধিষ্ঠির! মনুষ্যের জীবন চঞ্চল ও অনিত্য; ইহা বিবেচনা করিয়া কুণ্ডধার ব্রাহ্মণের তপস্যাবিষয়ে মনোনিবেশ করিলেন ॥২৩॥

কুণ্ডধার বলিলেন—'ধনপ্রদ! আমি ব্রাহ্মণের জন্য ধন প্রার্থনা করি না; কিন্তু আপনারা অন্য প্রকার অনুগ্রহ করেন; ইহাই ইচ্ছা করি ॥২৪॥

এই ভক্ত ব্রাহ্মণের জন্য রত্নপূর্ণা পৃথিবী কিংবা বিশাল রত্নরাশি আমি প্রার্থনা করি না; কিন্তু ইনি যেন ধার্ম্মিক হন ॥২৫॥

ধর্মেঽস্য রমতাং বুদ্ধির্ধর্মঞ্চৈবোপজীবতু।
ধর্মপ্রধানো ভবতু মমৈষোঽনুগ্রহো মতঃ ॥২৬॥

মণিভদ্র উবাচ।

সদা ধর্মফলং রাজ্যং সুখানি বিবিধানি চ।
ফলান্যেবায়মশ্নাতু কায়ক্লেশবিবর্জ্জিতঃ ॥২৭॥

ভীষ্ম উবাচ।

ততস্তদেব বহুশঃ কুণ্ডধারো মহাযশাঃ।
অভ্যাসমকরোদ্ধর্ম্মে ততস্তুষ্টাস্তু দেবতাঃ ॥২৮॥

মণিভদ্র উবাচ।

প্রীতাস্তে দেবতাঃ সর্বা দ্বিজস্যাস্য তথৈব চ।
ভবিষ্যত্যেষ ধর্ম্মাত্মা ধর্ম্মে চাধাস্যতে মতিম্ ॥২৯

ভারতকৌমুদী

ধর্ম্ম ইতি। উপজীবতু প্রাধান্যেনাশ্রয়তু ॥২৬॥
সদেতি। অয়ং ব্রাহ্মণঃ, অশ্নাতু ভুনক্তু ॥২৭॥
তত ইতি। ধর্ম্মে ধর্ম্মবিষয়ে অভ্যাসং প্রার্থনায়াং পৌনঃপুণ্যম্। তদিতি ক্লীবত্বমার্ষম্ ॥২৮॥
প্রীতা ইতি। তে তব। আধাস্যতে স্থাপয়িষ্যতি ॥২৯॥

ভারতভাবদীপঃ

ব্রাহ্মণহিতার্থী ॥১৭—২৭॥ ধর্ম্মে ধর্ম্মনিমিত্তম্, অভ্যাসং পুনঃপুনর্ধর্ম্মমেব বিপ্রার্থমযাচত; তেন

এই ব্রাহ্মণের মতি ধর্ম্মে নিরত হউক, ইনি ধর্ম্মকেই উপজীব্য করুন এবং ইঁহার নিকট ধর্ম্মই প্রধান হউক; আমি মনে করি; ইহা হইলেই আমার উপরে আপনাদের অনুগ্রহ করা হইবে ॥২৬॥

মণিভদ্র বলিলেন—'রাজ্য ও নানাবিধ সুখ ধর্ম্মেরই ফল; ইনি কায়ক্লেশশূন্য হইয়া সর্ব্বদা সেই ফলই ভোগ করুন ॥২৭॥

ভীষ্ম বলিলেন—'তাহার পর মহাযশা কুণ্ডধার সেই ব্রাহ্মণের ধর্ম্ম বিষয়ে বার বার প্রার্থনা করিলেন; পরে দেবতারা তাহাতে সন্তুষ্ট হইলেন ॥২৮॥

মণিভদ্র বলিলেন—'কুণ্ডধার! তোমার উপরে এবং এই ব্রাহ্মণের উপরে সমস্ত দেবতাই সন্তুষ্ট হইয়াছেন। সুতরাং এই ব্রাহ্মণ ধর্ম্মাত্মা হইবেন এবং ইনি ধর্ম্মেই মতি রাখিবেন ॥২৯॥

(২৯) ধর্ম্মে চাধাস্যতে মতি···বঙ্গ।

ততঃ প্রীতো জলধরঃ কৃতকার্য্যো যুধিষ্ঠির !।
ঈপ্সিতং মনসো লব্ধা বরমন্যৈঃ সুদুর্লভম্ ॥৩০॥
ততোঽপশ্যত চীরাণি সূক্ষ্মাণি দ্বিজসত্তমঃ।
পার্শ্বতোঽভ্যাসতো ন্যাস্তান্যথ নির্ব্বেদমাগতঃ ॥৩১॥

ব্রাহ্মণ উবাচ।

অয়ং ন সুকৃতং বেত্তি কোঽন্যো বা বেৎস্যতে কৃতম্।
গচ্ছামি বনমেবাহং বরং ধর্ম্মেণ জীবিতুম্ ॥৩২॥

ভীষ্ম উবাচ।

নির্ব্বেদাদ্দেবতানাঞ্চ প্রসাদাৎ স দ্বিজোত্তমঃ।
বনং প্রবিশ্য সুমহত্তপ আরব্ধবাংস্তদা ॥৩৩॥
দেবতাতিথিশেষেণ ফলমূলাশনো দ্বিজঃ।
ধর্ম্মে চাস্য মহারাজ ! দৃঢ়া বুদ্ধিরজায়ত ॥৩৪॥

ভারতকৌমুদী

তত ইতি। কৃতকার্য্যো বভূবেতি শেষঃ ॥৩০॥

তত ইতি। সূক্ষ্মাণি ক্ষুদ্রাণি। অভ্যাসতঃ সমীপে। নির্ব্বেদং ধর্ম্মাজ্ঞানাদাত্মগ্লানিম্ ॥৩১॥

অয়মিতি। অয়ং দৃশ্যমানো লোকঃ, সুকৃতং ধর্ম্মম্, অন্যঃ সাংসারিকো জনঃ, কৃতং সুকৃতম্। বনগমনে মুনিলাভসম্ভবাৎ ধর্ম্মজ্ঞানসম্ভব ইতি ভাবঃ ॥৩২॥

নির্ব্বেদাদিতি। দেবতানাং প্রসাদাদেব ধর্ম্মার্জ্জনায় বনগমনাভিলাষ ইতি ভাবঃ ॥৩৩॥

দেবতেতি। দেবতাতিথীনাং শেষেন পূজনভোজনাভ্যাং পরেণ ॥৩৪॥

---

যুধিষ্ঠির ! তদনন্তর মেঘ কুণ্ডধার মনের অভীষ্ট এবং অন্যের অতি দুর্লভ বর লাভ করিয়া কৃতকার্য্য হইয়া সন্তুষ্ট হইলেন ॥৩০॥

তাহার পর সেই ব্রাহ্মণশ্রেষ্ঠ দেখিলেন, পার্শ্বে নিকটে কতকগুলি ক্ষুদ্র কৌপীন স্থাপিত রহিয়াছে; পরে তিনি নিজের ধর্ম্মজ্ঞান না থাকায় আত্মগ্লানি অনুভব করিলেন ॥৩১॥

ব্রাহ্মণ বলিলেন—'এই দৃশ্যমান সাংসারিক লোক ধর্ম্ম জানে না; তাহাতে অন্য কোন সাংসারিক লোক ধর্ম্ম জানিবে। অতএব আমি বনেই গমন করিব; ধর্মার্জ্জন-দ্বারা জীবনধারণ করাই ভাল' ॥৩২॥

ভীষ্ম বলিলেন—'সেই ব্রাহ্মণশ্রেষ্ঠ আত্মগ্লানি ও দেবতাদের অনুগ্রহবশতঃ তখন বনে প্রবেশ করিয়া গুরুতর তপস্যা আরম্ভ করিলেন ॥৩৩॥

ভীষ্ম উবাচ।

তথেতি হৃষ্টমনস ইত্যুক্ত্বাপ্সরসাঙ্গণাঃ।
স্বানি স্থানানি সংপ্রাপ্য রেমিরে ভরতর্ষভ। ॥৯০॥
ততস্ত্রিলোককৃদ্দেবঃ পুনরেব মহাতপাঃ।
অপঃ সঞ্চিন্তয়ামাস ধ্যাতাস্তাশ্চাপ্যথাগমন্ ॥৯১॥
তাস্তু সর্ব্বাঃ সমাগম্য ব্রহ্মাণমমিতৌজসম্।
ইদমূচুর্বচো রাজন্। প্রণিপত্য পিতামহম্ ॥৯২॥
ইমাঃ স্ম দেব। সংপ্রাপ্তাস্ত্বৎসকাশমরিন্দম।।
শাসনাত্তব লোকেশ। সমাজ্ঞাপয় নঃ প্রভো। ॥৯৩॥

ব্রহ্মোবাচ।

ইয়ং বৃত্রাদনুপ্রাপ্তা পুরুহূতং মহাভয়া।
ব্রহ্মবধ্যা চতুর্থাংশমস্যা যূয়ং প্রতীচ্ছত ॥৯৪॥

ভারতকৌমুদী

তথেতি। হৃষ্টমনসঃ, মোক্ষপ্রাপ্তিশ্রবণাৎ ॥৯০॥

তত ইতি। অপো জলম্। তাং আপঃ ॥৯১॥

তা ইতি। তা আপঃ। অমিতৌজসম্ অতুলতেজসম্ ॥৯২॥

ইমা ইতি। সংপ্রাপ্তা আগতাঃ। শাসনাদাদেশাৎ ॥৯৩॥

ইয়মিতি। পুরুহূতমিন্দ্রম্। প্রতীচ্ছত গৃহ্ণীত ॥৯৪॥

ব্রহ্মা বলিলেন—'যে মানুষ রজস্বলা স্ত্রী সংসর্গ করিবে, এই ব্রহ্মহত্যা তৎক্ষণাৎ তাহাতে যাইবে; সুতরাং তোমাদের মনের সন্তাপ দূর হউক' ॥৮৯॥

ভীষ্ম বলিলেন—'ভরতশ্রেষ্ঠ! তখন অপ্সরোগণ 'তাহাই হউক' এই কথা বলিয়া হৃষ্টচিত্তে আপন আপন স্থানে যাইয়া আমোদ করিতে লাগিলেন ॥৯০॥

তদনন্তর ত্রিলোকের সৃষ্টিকর্ত্তা মহাতপা ব্রহ্মা পুনরায় জলকে স্মরণ করিলেন। স্মরণ করিবামাত্র জল আসিয়া উপস্থিত হইল ॥৯১॥

রাজা! জল অমিততেজা ব্রহ্মার নিকট আসিয়া তাঁহাকে নমস্কার করিয়া এই কথা বলিল—॥৯২॥

'শত্রুদমনকারী দেব! আপনার আদেশে এই আমরা আপনার নিকট আসিয়াছি। জগৎপতি প্রভু! এখন আমাদিগকে কি করিতে হইবে, সে বিষয়ে আদেশ করুন ॥৯৩॥

আপ উচুঃ।

এবং ভবতু লোকেশ ! যথা বদসি নঃ প্রভো ! ।
মোক্ষং সময়তোঽস্মাকং সঞ্চিন্তয়িতুমর্হসি ॥৯৫॥
ত্বং হি দেবেশ ! সর্বস্য জগতঃ পরমা গতিঃ।
কোঽন্যঃ প্রসাদো হি ভবেদ্‌যঃ কৃচ্ছ্রান্নঃ সমুদ্ধরেৎ ॥৯৬॥

ব্রহ্মোবাচ।

অল্পা ইতি মতিং কৃত্বা যো নরো বুদ্ধিমোহিতঃ।
শ্লেষ্মমূত্রপুরীষাণি যুষ্মাসু প্রতি মোক্ষ্যতি ॥৯৭॥
তমিয়ং যাস্যতি ক্ষিপ্রং তত্রৈব চ নিবৎস্যতি।
তথা বো ভবিতা মোক্ষ ইতি সত্যং ব্রবীমি বঃ ॥৯৮॥ (যুগ্মকম্)

ভীষ্ম উবাচ।

ততো বিমুচ্য দেবেন্দ্রং ব্রহ্মবধ্যা যুধিষ্ঠির ! ।
যথাবিসৃষ্টং তং বাসমগমদ্দেবশাসনাৎ ॥৯৯॥

ভারতকৌমুদী

এবমিতি। এবং ব্রহ্মহত্যায়াশ্চতুর্থাংশগ্রহণম্ ॥৯৫॥

ত্বমিতি। গতিরাশ্রয়ঃ। প্রসাদো ভবতোঽনুগ্রহঃ ॥৯৬॥

অল্পা ইতি। অল্পাস্তুচ্ছাঃ। ইয়ং ব্রহ্মহত্যা ॥৯৭—৯৮॥

ব্রহ্মা বলিলেন—'এই ভীষণা ব্রহ্মহত্যা বৃত্রাসুর বধের পর ইন্দ্রের দেহে আসিয়াছে ; তোমরা ইহার চতুর্থ ভাগ গ্রহণ কর' ॥৯৪॥

জল বলিল—'জগৎপতি প্রভু ! আপনি যেমন বলিতেছেন, তাহাই হউক ; কিন্তু আমাদের মুক্তির সময় আপনি চিন্তা করুন ॥৯৫॥

দেবাধিপতি ! আপনি সমস্ত জগতের আশ্রয়। সে যাহা হউক, আমাদের উপরে আপনার অন্য কোন্ অনুগ্রহ হইবে, যাহা আমাদিগকে এই কষ্ট হইতে উদ্ধার করিবে' ॥৯৬॥

ব্রহ্মা বলিলেন—'জল তুচ্ছ বস্তু' ইহা মনে করিয়া যে মানুষ মোহবশতঃ তোমাদের উপরে শ্লেষ্মা, মূত্র ও বিষ্ঠা ত্যাগ করিবে, এই ব্রহ্মহত্যা তৎক্ষণাৎ তাহার উপরে যাইবে এবং তাহাতেই বাস করিবে। সেইভাবে তোমাদের মুক্তি হইবে। ইহা আমি তোমাদের নিকট সত্য বলিতেছি' ॥৯৭—৯৮॥

এবং শক্রেণ সম্প্রাপ্তা ব্রহ্মবধ্যা জনাধিপ ! ।
পিতামহমনুজ্ঞাপ্য সোঽশ্বমেধমকল্পয়ৎ ॥১০০॥
শ্রূয়তে চ মহারাজ ! সম্প্রাপ্তা বাসবেন বৈ ।
ব্রহ্মবধ্যা ততঃ শুদ্ধিং হয়মেধেন লব্ধবান্ ॥১০১॥
সমবাপ্য শ্রিয়ং দেবো হত্বারীংশ্চ সহস্রশঃ ।
প্রহর্ষমতুলং লেভে বাসবঃ পৃথিবীপতে ! ॥১০২॥
বৃত্রস্য রুধিরাচ্চৈব শিখণ্ডাঃ পার্থ ! জজ্ঞিরে ।
দ্বিজাতিভিরভক্ষ্যাস্তে দীক্ষিতৈশ্চ তপোধনৈঃ ॥১০৩॥
সর্ব্বাবস্থং ত্বমপ্যেষাং দ্বিজাতীনাং প্রিয়ং কুরু ।
ইমে হি ভূতলে দেবাঃ প্রথিতাঃ কুরুনন্দন ! ॥১০৪॥

---

ভারতকৌমুদী

তত ইতি। যথাবিসৃষ্টং ব্রহ্মণা যথাদত্তম্, বাসং বাসস্থানম্ ॥৯৯॥

এবমিতি। পিতামহমনুজ্ঞাপ্য ব্রহ্মণোঽনুমতিং গৃহীত্বা, অকল্পয়ৎ অকরোৎ। তথা চ প্রায়শ্চিত্তবিবেকে—"কর্ম্মণা যেন জন্যতে শরীরগতমপ্রায়ত্যমাত্মগতঞ্চ পাপম্"। তত্র প্রায়শ্চিত্তেন পাপনাশঃ, অপ্রায়ত্যন্তু তিষ্ঠত্যেব। এবঞ্চ অগ্ন্যাদিভির্ব্রহ্মহত্যাপাপগ্রহণেঽপি শরীরগতাপ্রায়ত্য-নাশার্থমশ্বমেধকল্পনমিতি ভাবঃ ॥১০০॥

শ্রূয়ত ইতি। শুদ্ধিং দেহগতপবিত্রতাম্ ॥১০১॥

সমিতি। শ্রিয়ং সম্পদম্ ॥১০২॥

বৃত্রস্যেতি। শিখণ্ডাঃ কুক্কুটাঃ পক্ষিণঃ। দ্বিজাতিভির্ব্রাহ্মণক্ষত্রিয়বৈশ্যৈঃ ॥১০৩॥

সর্ব্বেতি। সর্ব্বা অবস্থা যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা, দ্বিজাতীনাং ব্রাহ্মণানাম্ ॥১০৪॥

---

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির ! তাহার পর ব্রহ্মহত্যা ব্রহ্মার আদেশক্রমে, ইন্দ্রকে পরিত্যাগ করিয়া, ব্রহ্মানির্দ্দিষ্ট সেই সকল স্থানে গমন করিল ॥৯৯॥

নরনাথ ! ইন্দ্র এইভাবে ব্রহ্মহত্যা প্রাপ্ত হইয়াছিলেন; পরে তিনি ব্রহ্মার অনুমতি লইয়া অশ্বমেধযজ্ঞ করেন ॥১০০॥

মহারাজ ! আমরা শুনিতে পাই, ইন্দ্র প্রথমে ব্রহ্মহত্যা প্রাপ্ত হইয়াছিলেন। পরে অশ্বমেধযজ্ঞ করিয়া তাহা হইতে শুদ্ধি লাভ করেন ॥১০১॥

রাজা ! ইন্দ্রদেব সহস্র সহস্র শত্রু সংহার করিয়া, বিশেষ সম্পদ প্রাপ্ত হইয়া, অতুলনীয় আনন্দ লাভ করিয়াছিলেন ॥১০২॥

পৃথানন্দন ! বৃত্রাসুরের রক্ত হইতে কুক্কুটপক্ষী-সকল জন্মিয়াছিল; সুতরাং ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, তপস্বী ও দীক্ষিত মানুষমাত্রেরই সেই কুক্কুটপক্ষী অভক্ষ-ণীয় ॥১০৩॥

এবং শক্রেণ কৌরব্য ! বুদ্ধিসৌক্ষ্ম্যান্মহাসুরঃ।
উপায়পূর্ব্বং নিহতো বৃত্রো হ্যমিততেজসা ॥১০৫॥
এবং ত্বমপি কৌন্তেয় ! পৃথিব্যামপরাজিতঃ।
ভবিষ্যসি যথা দেবঃ শতক্রতুরমিত্রহা ॥১০৬॥
যে তু শক্রকথাং দিব্যামিমাং পর্ব্বসু পর্ব্বসু।
বিপ্রমধ্যে বদিষ্যন্তি ন তে প্রাপ্স্যন্তি কিল্বিষম্ ॥১০৭॥
ইত্যেতদ্বৃত্রমাশ্রিত্য শক্রস্যাত্যদ্ভুতং মহৎ।
কথিতং কর্ম্ম তে তাত ! কিং ভূয়ঃ শ্রোতুমিচ্ছসি ॥১০৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে বৃত্রবধে চতুঃসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

এবমিতি। বুদ্ধিসৌক্ষ্ম্যাৎ সূক্ষ্মবুদ্ধিত্বাৎ ॥১০৫॥

এবমিতি। শতক্রতুরিন্দ্রঃ, অমিত্রহা শত্রুহন্তা ॥১০৬॥

য ইতি। দিব্যামলৌকিকীম্ ॥১০৭॥

উপসংহরতি ইতীতি। ভূয়ঃ পুনঃ ॥১০৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে চতুঃসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

ধিকারী, বীজৈঃ পুরোডাশাদিনা, ঔষধিরসৈঃ সোমেন পয়-আদিভির্ব্বা ॥৭৬—১০০॥ ব্রহ্মবিদাং বধ ইন্দ্রস্যাপ্যত্যন্তদুঃখদো নাশহেতুশ্চ ভবতীত্যধ্যায়তাৎপর্য্যম্ ॥১০১—১০৮॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৭৪॥

কৌরবনন্দন! তুমিও সমস্ত অবস্থাতেই ব্রাহ্মণগণের প্রীতিকর আচরণ কর। কারণ, ইঁহারা ভূতলে দেবতা বলিয়া প্রসিদ্ধ আছেন ॥১০৪॥

কৌরবনন্দন! অমিততেজা ইন্দ্র এইভাবে সূক্ষ্মবুদ্ধির গুণে কৌশলপূর্ব্বক মহাসুর বৃত্রকে বধ করিয়াছিলেন ॥১০৫॥

কুন্তীনন্দন! ইন্দ্রদেব যেমন শত্রুসংহার করিয়া পৃথিবীতে অপরাজিত হইয়াছিলেন, তুমিও এইভাবে পৃথিবীতে অপরাজিত হইবে ॥১০৬॥

যাঁহারা প্রত্যেক পর্ব্বদিনে ব্রাহ্মণগণের মধ্যে এই অলৌকিক ইন্দ্রোপাখ্যান বলিবেন; তাঁহারা কোন পাপভোগ করিবেন না ॥১০৭॥

---

* '...একাশীত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ'—বঙ্গ বর্দ্ধ, '...অষ্টাশীত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ'—নি।

## পঞ্চসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:•:—

যুধিষ্ঠির উবাচ।

পিতামহ! মহাপ্রাজ্ঞ! সর্ব্বশাস্ত্রবিশারদ!।
অস্মিন্ বৃত্রবধাদেব বিবক্ষা মম জায়তে ॥১॥
জ্বরেণ মোহিতো বৃত্রঃ কথিতস্তে জনাধিপ!।
নিহতো বাসবেনেহ বজ্রেণেতি তদানঘ! ॥২॥
কথমেষ মহাপ্রাজ্ঞ! জ্বরঃ প্রাদুর্ব্বভৌ কুতঃ।
জ্বরোৎপত্তিং নিপুণতঃ শ্রোতুমিচ্ছাম্যহং প্রভো! ॥৩॥

ভীষ্ম উবাচ।

শৃণু রাজন্! জ্বরস্যেমং সম্ভবং লোকবিশ্রুতম্।
বিস্তরঞ্চাস্য বক্ষ্যামি যাদৃশশ্চৈব ভারত! ॥৪॥

---

ভারতকৌমুদী

পিতেতি। বৃত্রবধাৎ তচ্ছ্রবণাৎ। বিবক্ষা কিমপি বক্তুমিচ্ছা ॥১॥

জ্বরেণেতি। তে ত্বয়া, হে জনাধিপ! লোকশ্রেষ্ঠ! ॥২॥

কথমিতি। প্রাদুর্ব্বভৌ আবির্ব্বভূব ॥৩॥

শৃণ্বিতি। সম্ভবমুৎপত্তিম্, লোকে বিশ্রুতং প্রসিদ্ধম্ ॥৪॥

---

বৎস! এই তোমার নিকট বৃত্রাসুরবধ বিষয়ে ইন্দ্রের অত্যাশ্চর্য্য কর্ম্মের কথা বলিলাম; আর কি শুনিতে ইচ্ছা কর' ॥১০৮॥

—:০:—

যুধিষ্ঠির বলিলেন—'সর্ব্বশাস্ত্রবিশারদ মহাপ্রাজ্ঞ পিতামহ! বৃত্রাসুর বধ শ্রবণ করিয়াই এই বিষয়ে আমার কিছু বলিবার ইচ্ছা জন্মিয়াছে ॥১॥

নিষ্পাপ লোকশ্রেষ্ঠ! জ্বর আসিয়া বৃত্রাসুরকে মোহিত করিয়াছিল; সেই সময় ইন্দ্র বজ্রদ্বারা তাহাকে বধ করিয়াছিলেন; ইহা আপনি বলিলেন ॥২॥

প্রভাবশালী মহাপ্রাজ্ঞ! এই জ্বর কোথা হইতে কি প্রকারে আবির্ভূত হইয়াছিল অর্থাৎ আমি নিপুণভাবে জ্বরের উৎপত্তি বৃত্তান্ত শুনিতে ইচ্ছা করি' ॥৩॥

---

(১) বৃত্রবধে দেব!…বঙ্গ, বৃত্রবধে তাত! –নি।

পুরা মেরোর্মহারাজ ! শৃঙ্গং ত্রৈলোক্যপূজিতম্ ।
জ্যোতিষ্কং নাম সাবিত্রং সর্বরত্নবিভূষিতম্ ।
অপ্রমেয়মনাধৃষ্যং সর্বলোকেষু ভরত ! ॥৫॥
তত্র দেবো গিরিতটে হেমধাতুবিভূষিতে ।
পর্য্যঙ্ক ইব বিভ্রাজন্নুপবিষ্টো বভূব হ ॥৬॥
শৈলরাজসুতা চাস্য নিত্যং পার্শ্বে স্থিতা বভৌ ।
তথা দেবা মহাত্মানো বসবশ্চামিতৌজসঃ ॥৭॥
তথৈব চ মহাত্মানাবশ্বিনৌ ভিষজাংবরৌ ।
তথা বৈশ্রবণো রাজা ! গুহ্যকৈরভিসংবৃতঃ ॥৮॥
যক্ষাণামীশ্বরঃ শ্রীমান্ কৈলাসনিলয়ঃ প্রভুঃ ।
উপাসন্ত মহাত্মানমুশনা চ মহামুনিঃ ॥৯॥ (বিশেষকম্)
সনৎকুমারপ্রমুখাস্তথৈব চ মহর্ষয়ঃ ।
অঙ্গিরঃপ্রমুখাশ্চৈব তথা দেবর্ষয়োঽপরে ॥১০॥
বিশ্বাবসুশ্চ গন্ধর্ব্বস্তথা নারদপর্ব্বতৌ ।
অপ্সরোগণসঙ্ঘাশ্চ সমাজগ্মুরনেকশঃ ॥১১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

পুরেতি। সাবিত্রং সবিতৃবদুজ্জ্বলম্। অপ্রমেয়মতিবৃহৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥
তত্রেতি। দেবঃ শিবঃ, গিরিতটে মেরোঃ শৃঙ্গে ॥৬॥
শৈলেতি। শৈলরাজসুতা পার্ব্বতী। বৈশ্রবণঃ কুবেরঃ। উশনা শুক্রঃ ॥৭—৯॥

ভীষ্ম বলিলেন—'ভরতনন্দন রাজা ! জগদ্‌বিখ্যাত জ্বরের এই উৎপত্তি বৃত্তান্ত তুমি শ্রবণ কর। জ্বর যে প্রকার, তাহা আমি বিস্তরক্রমে বলিতেছি ॥৪॥

ভরতনন্দন মহারাজ ! পূর্ব্বকালে জ্যোতিষ্ক নামে সুমেরুপর্ব্বতের একটী শৃঙ্গ ছিল; তাহা সর্বরত্নবিভূষিত, সূর্য্যের ন্যায় উজ্জ্বল, অপরিমেয়, সমস্ত লোকের অগম্য এবং ত্রিভুবনপূজিত ছিল ॥৫॥

স্বর্ণভূষিত সেই সুমেরুশৃঙ্গে পর্য্যঙ্কের ন্যায় উপবিষ্ট থাকিয়া ভগবান্ মহাদেব শোভা পাইতেছিলেন ॥৬॥

মহাদেবের বামপার্শ্বে পার্বতী শোভা পাইতেছিলেন। সেই অবস্থায় মহাত্মা দেবগণ, অমিততেজা বসুগণ, মহাত্মা ও চিকিৎসকশ্রেষ্ঠ অশ্বিনীকুমারদ্বয়, কৈলাসবাসী, প্রভাবসম্পন্ন, শোভাযুক্ত, গুহ্যকগণে পরিবেষ্টিত, যক্ষরাজ কুবের এবং মহর্ষি শুক্রাচার্য্য—ইঁহারা মহাত্মা মহাদেবের উপাসনা করিতেছিলেন ॥৭—৯॥

ববৌ সুখঃ শিবো বায়ুর্নানাগন্ধবহঃ শুচিঃ।
সর্ব্বর্ত্তুকুসুমোপেতাঃ পুষ্পবন্তো দ্রুমাস্তথা ॥১২॥
তথা বিদ্যাধরাশ্চৈব সিদ্ধাশ্চৈব তপোধনাঃ।
মহাদেবং পশুপতিং পর্য্যুপাসন্ত ভারত! ॥১৩॥ (যুগ্মকম্)
ভূতানি চ মহারাজ! নানারূপধরাণ্যথ।
রাক্ষসাশ্চ মহারৌদ্রাঃ পিশাচাশ্চ মহাবলাঃ। ১৪॥
বহুরূপধরা হৃষ্টা নানাপ্রহরণোদ্যতাঃ।
দেবস্যানুচরাস্তত্র তস্থিরে চানলোপমাঃ ।১৫॥ (যুগ্মকম্)
নন্দী চ ভগবাংস্তত্র দেবস্যানুমতে স্থিতঃ।
প্রগৃহ্য জ্বলিতং শূলং দীপ্যমানঃ স্বতেজসা ॥১৬॥
গঙ্গা চ সরিতাং শ্রেষ্ঠা সর্বতীর্থজলোদ্ভবা।
পর্য্যুপাসত তং দেবং রূপিণী কুরুনন্দন! ॥১৭॥

## ভারতকৌমুদী

সনদিতি। সনৎকুমারো বৈধাত্রঃ। পর্ব্বতো মুনিবিশেষঃ ॥১০—১১॥

ববাবিতি। শিবো মঙ্গলকরঃ। সিদ্ধা দেবযোনিবিশেষাঃ ॥১২—১৩॥

ভূতানীতি। ভূতাদয়োঽপি দেবযোনিবিশেষাঃ। নানাপ্রহরণানি বহুবিধান্যস্ত্রাণি উদ্যতানি যেষু তে ॥১৪—১৫॥

নন্দীতি। অনুমতে অনুমতিগ্রহণার্থে ॥১৬॥

গঙ্গেতি। সর্ব্বতীর্থজলস্য সর্বতীর্থজলস্নানপুণ্যস্য উদ্ভবো যস্যাঃ সা ॥১৭॥

সনৎকুমারাদি মহর্ষিগণ, অঙ্গিরাপ্রভৃতি দেবর্ষিগণ, গন্ধর্ব, বিশ্বাবসু, নারদ, পর্বত এবং বহুতর অপ্সরা সে স্থানে আসিয়াছিলেন ॥১০—১১॥

ভরতনন্দন! তৎকালে নানাবিধ গন্ধবাহী, সুখস্পর্শ, মঙ্গলময় ও পবিত্র বায়ু বহিতেছিল এবং সকল ঋতুতে পুষ্পযুক্ত বৃক্ষগণ, বিদ্যাধরগণ, সিদ্ধগণ ও তপস্বিগণ আসিয়া পশুপতি মহাদেবের উপাসনা করিতেছিলেন ॥১২—১৩॥

মহারাজ! নানাবিধ রূপধারী ভূতগণ, মহারৌদ্রমূর্ত্তি রাক্ষসগণ, মহাবল পিশাচগণ এবং বহুবিধ রূপধারী, হৃষ্টচিত্ত, নানাপ্রকার অস্ত্রসম্পন্ন ও অগ্নির ন্যায় উজ্জ্বল মূর্ত্তি, মহাদেবের অন্যান্য অনুচরগণ সে স্থানে উপস্থিত ছিল ॥১৪—১৫॥

মাহাত্ম্যশালী এবং নিজতেজে দীপ্তিমান্ নন্দী উজ্জ্বল শূল ধারণ করিয়া মহাদেবের অনুমতি গ্রহণের নিমিত্ত সে স্থানে উপস্থিত ছিলেন ॥১৬॥

স এবং ভগবাংস্তত্র পূজ্যমানঃ সুরর্ষিভিঃ।
দেবৈশ্চ সুমহাতেজা মহাদেবো ব্যতিষ্ঠত ॥১৮॥
কস্যচিত্ত্বস্য কালস্য দক্ষো নাম প্রজাপতিঃ।
পূর্ব্বোক্তেন বিধানেন যক্ষ্যমাণোঽন্বপদ্যত ॥১৯॥
ততস্তস্য মখং দেবাঃ সর্ব্বে শক্রপুরোগমাঃ।
গমনায় সমাগম্য বুদ্ধিমাপেদিরে তথা ॥২০॥
তে বিমানৈর্মহাত্মানো জ্বলনার্কসমপ্রভৈঃ।
দেবস্যানুমতেঽগচ্ছন্ গঙ্গাদ্বারমিতি শ্রুতিঃ ॥২১॥
প্রস্থিতা দেবতা দৃষ্ট্বা শৈলরাজসুতা তদা।
উবাচ বচনং সাধ্বী দেবং পশুপতিং পতিম্ ॥২২॥
ভগবন্! ক্ব নু যান্ত্যেতে দেবাঃ শক্রপুরোগমাঃ।
ব্রূহি তত্ত্বেন তত্ত্বজ্ঞ! সংশয়ো মে মহানয়ম্ ॥২৩॥

---

ভারতকৌমুদী

স ইতি। ভগবান্ মাহাত্ম্যবান্ ॥১৮॥
কস্যচিদিতি। কালস্য অতিক্রমে সতি। অন্বপদ্যত তৎসম্ভারং সমগৃহ্লাৎ ॥১৯॥
তত ইতি। মখং দ্রষ্টুমিতি শেষঃ। সমাগম্য মিলিত্বা, আপেদিরে প্রাপুঃ ॥২০॥
ত ইতি। জ্বলনার্কসমপ্রভৈঃ অগ্নিসূর্য্যসমানতেজোভিঃ ॥২১॥
প্রস্থিতা ইতি। পশুপতিং মহাদেবম্ ॥২২॥

---

কৌরবনন্দন! যাঁহার জলে স্নান করিলে, সমস্ত তীর্থজল স্নানের পুণ্য হয়; সেই নদীশ্রেষ্ঠা গঙ্গা, মূর্ত্তিমতী হইয়া সেই মহাদেবের উপাসনা করিতেছিলেন ॥১৭॥

এইভাবে দেবগণ ও দেবর্ষিগণকর্ত্তৃক পূজ্যমান হইয়া অতি মহাতেজা ভগবান্ মহাদেব সেই স্থানে অবস্থান করিতেন ॥১৮॥

তাহার পর কিছুকাল অতীত হইলে, দক্ষপ্রজাপতি পূর্ব্বোক্ত বিধানে যজ্ঞ করিবেন বলিয়া, তাহার আয়োজন করিতে লাগিলেন ॥১৯॥

তদনন্তর ইন্দ্রপ্রভৃতি দেবতারা সকলে দক্ষের যজ্ঞ দেখিতে যাইবার জন্য মিলিত হইয়া পরামর্শ করিলেন ॥২০॥

আমরা শুনিয়াছি যে, সেই মহাত্মা দেবতারা অগ্নি ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল বিমানে আরোহণ করিয়া মহাদেবের অনুমতি লইয়া গঙ্গাদ্বারে গমন করিলেন ॥২১॥

দেবতারা প্রস্থান করিয়াছেন দেখিয়া, তখন সাধ্বী পার্ব্বতী স্বামী মহাদেবকে এই কথা বলিলেন—॥২২॥

মহেশ্বর উবাচ।

দক্ষো নাম মহাভাগে ! প্রজানাং পতিরুত্তমঃ।
হয়মেধেন যজতে তত্র যান্তি দিবৌকসঃ ॥২৪॥

উমোবাচ।

যজ্ঞমেতং মহাদেব ! কিমর্থং নাধিগচ্ছসি।
কেন বা প্রতিষেধেন গমনং তে ন বিদ্যতে ॥২৫॥

মহেশ্বর উবাচ।

সুরৈরেব মহাভাগে ! পূর্ব্বমেতদনুষ্ঠিতম্।
যজ্ঞেষু সর্বেষু মম ন ভাগ উপকল্পিতঃ ॥২৬॥
পূর্বোপায়োপপন্নেন মার্গেণ বরবর্ণিনি !।
ন মে সুরাঃ প্রযচ্ছন্তি ভাগং যজ্ঞস্য ধর্ম্মতঃ ॥২ ॥

উমোবাচ।

ভগবন্ ! সর্বভূতেষু প্রভাবাভ্যধিকো গুণৈঃ।
অজয্যশ্চাপ্যধৃষ্যশ্চ তেজসা যশসা শ্রিয়া ॥২৮॥

ভারতকৌমুদী

ভগবন্নিতি। শক্রপুরোগমা ইন্দ্রপ্রভৃতয়ঃ ॥২৩॥
দক্ষ ইতি। হয়মেধেন অশ্বমেধেন ॥২৪॥
যজ্ঞমিতি। প্রতিষেধেন বাধেন ॥২৫॥
সুরৈরিতি। সুরৈরেব স্বজাতীয়ৈর্দেবৈরেব ॥২৬॥
পূর্ব্বেতি। পূর্ব্বো য উপায়ো মদ্‌ভাগাদাননিয়মস্তদুপপন্নেন ॥২৭॥

'ভগবন্ তত্ত্বজ্ঞ ! আমার এই গুরুতর সন্দেহ জন্মিয়াছে যে, এই ইন্দ্রপ্রভৃতি দেবতারা কোথায় যাইতেছেন ; তাহা আপনি যথার্থ বলুন' ॥২৩॥

মহাদেব বলিলেন—'মহাভাগে ! প্রজাপতি দক্ষ অশ্বমেধযজ্ঞ করিতেছেন, দেবতারা সেই যজ্ঞে যাইতেছেন' ॥২৪॥

পার্ব্বতী বলিলেন—'মহাদেব ! আপনি এই যজ্ঞে যাইতেছেন না কেন ? কোন্ বাধাবশতঃ আপনার গমন হইতেছে না ?' ॥২৫॥

মহাদেব বলিলেন—'মহাভাগে ! দেবতারাই পূর্ব্বে ইহা করিয়াছেন ; সমস্ত যজ্ঞেই আমার ভাগ কল্পনা করেন নাই ॥২৬॥

বরবর্ণিনি ! সেই পূর্বকল্পিত নিয়মানুসারে দেবতারা আমাকে ন্যায়তঃ যজ্ঞভাগ দান করেন না' ॥২৭॥

অনেন তে মহাভাগ ! প্রতিষেধেন ভাগতঃ ।
অতীবদুঃখমুৎপন্নং বেপথুশ্চ মমানঘ ! ॥২৯॥

ভীষ্ম উবাচ ।

এবমুক্ত্বা তু সা দেবী দেবং পশুপতিং পতিম্ ।
তূষ্ণীংভূতাভবদ্রাজন্ ! দহ্যমানেন চেতসা ॥৩০॥
অথ দেব্যা মতং জ্ঞাত্বা হৃদ্গতং যচ্চিকীর্ষিতম্ ।
স সমাজ্ঞাপয়ামাস তিষ্ঠ ত্বমিতি নন্দিনম্ ॥৩১॥
ততো যোগবলং কৃত্বা সর্ব্বযোগেশ্বরেশ্বরঃ ।
তং যজ্ঞং স মহাতেজা ভীমৈরনুচরৈস্তদা ।
সহসা ঘাতয়ামাস দেবদেবঃ পিনাকধৃক্ ॥৩২॥

---

ভারতকৌমুদী

ভগবন্নিতি। প্রভাবেণ অভ্যধিকো ভবান্, গুণৈঃ শৌর্য্যাদিভিশ্চ অজয্যঃ, তেজসা চ অধৃষ্যঃ, যশসা শ্রিয়া চান্বিতঃ ॥২৮॥

অনেনেতি। ভাগতো ভাগবিষয়ে। বেপথুঃ ক্রোধাৎ কম্পঃ ॥২৯॥

এবমিতি। দহ্যমানেন ক্রোধানলোদ্ভবাৎ ॥৩০॥

অথেতি। ত্বং দেব্যা এব সন্নিধানে তিষ্ঠ ইতি নন্দিনং সমাজ্ঞাপয়ামাস ॥৩১॥

তত ইতি। পিনাকধৃক্ পিনাকাখ্যধনুর্ধারী। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩২॥

---

পার্ব্বতী বলিলেন—'ভগবন্! আপনি সমস্ত প্রাণীর মধ্যে প্রভাবে প্রধান, গুণে অজেয়, তেজে অধৃষ্য এবং যশ ও শ্রীসম্পন্ন ॥২৮॥

নিষ্পাপ মহাভাগ! আপনার এই যজ্ঞভাগ নিষিদ্ধ হওয়ায় আমার অত্যন্ত দুঃখ ও ক্রোধে কম্প উপস্থিত হইয়াছে' ॥২৯॥

ভীষ্ম বলিলেন—'রাজা! দুর্গাদেবী স্বামী মহাদেবকে এই কথা বলিয়া ক্রোধানলে দহ্যমান হৃদয়ে নীরব হইলেন ॥৩০॥

তাহার পর মহাদেব দেবীর মত জানিয়া এবং তিনি মনে মনে যাহা করিবার ইচ্ছা করিয়াছেন, তাহা বুঝিয়া নন্দীকে আদেশ করিলেন যে, 'তুমি এইখানেই থাক' ॥৩১॥

তাহার পর সর্ব্বযোগেশ্বরেশ্বর মহাতেজা ও পিনাকধারী মহাদেব যোগবল অবলম্বন করিয়া, ভয়ঙ্কর অনুচরগণদ্বারা তৎক্ষণাৎ দক্ষের সেই যজ্ঞ নষ্ট করাইলেন ॥৩২॥

কেচিন্নাদানমুঞ্চন্ত কেচিদ্ধাসাংশ্চ চক্রিরে।
রুধিরেণাপরে রাজংস্তত্রাগ্নিং সমবাকিরন্ ॥৩৩॥
কেচিদ্‌যূপান্ সমুৎপাট্য বভ্রমুর্বিকৃতাননাঃ।
আস্যৈরন্যে চাগ্রসন্ত তথৈব পরিচারকান্ ॥৩৪॥
ততঃ স যজ্ঞো নৃপতে ! বধ্যমানঃ সমন্ততঃ।
আস্থায় মৃগরূপং বৈ খমেবাভ্যগমত্তদা ॥৩৫॥
তন্তু যজ্ঞং তথারূপং গচ্ছন্তমুপলভ্য সঃ।
ধনুরাদায় বাণেন তদান্বসরত প্রভুঃ ॥৩৬॥
ততস্তস্য সুরেশস্য ক্রোধাদমিততেজসঃ।
ললাটাৎ প্রসৃতো ঘোরঃ স্বেদবিন্দুর্বভূব হ ॥৩ ॥
তস্মিন্ পতিতমাত্রে চ স্বেদবিন্দৌ তদা ভুবি।
প্রাদুর্বভূব সুমহানগ্নিঃ কালানলোপমঃ ॥৩৮॥

ভারতকৌমুদী

কেচিদিতি। সমবাকিরন্ ব্যক্ষিপন্ ॥৩৩॥
কেচিদিতি। আস্যৈর্মুখৈঃ। পরিচারকান্ যজ্ঞভৃত্যান্ ॥৩৪॥
তত ইতি। বধ্যমানঃ প্রহ্রিয়মাণঃ। খমাকাশম্ ॥৩৫॥
তমিতি। উপলভ্য দৃষ্ট্বা। বাণেন সহ ॥৩৬॥
তত ইতি। প্রসৃতো নির্গতঃ। স্বেদবিন্দুর্ঘর্ম্মকণঃ ॥৩৭॥
তস্মিন্নিতি। কালানলোপমঃ প্রলয়কালীনাগ্নিতুল্যঃ ॥৩৮॥

রাজা ! মহাদেবের কতকগুলি অনুচর সেই যজ্ঞস্থানে যাইয়া সিংহনাদ করিতে লাগিল, কতকগুলি হাস্য করিতে থাকিল এবং অন্য অনেকে যজ্ঞাগ্নিতে রক্ত নিক্ষেপ করিতে লাগিল ॥৩৩॥

কতকগুলি অনুচর যূপ সকল উৎপাটন করিয়া ভ্রমণ করিতে থাকিল এবং বিকৃত বদন অপর অনুচরেরা মুখদ্বারা যজ্ঞপরিচারকদিগকে গ্রাস করিতে লাগিল ॥৩৪॥

রাজা ! তাহার পর সেই যজ্ঞ সকল দিক হইতে প্রহৃত হইতে থাকিয়া মৃগরূপ ধারণ করিয়া আকাশেই গমন করিতে লাগিল ॥৩৫॥

সেই যজ্ঞ মৃগরূপ ধারণ করিয়া গমন করিতেছে দেখিয়া, প্রভু মহাদেব বাণের সহিত ধনু ধারণপূর্ব্বক সেই মৃগের অনুসরণ করিলেন ॥৩৬॥

তদনন্তর ক্রোধবশতঃ অমিততেজা মহাদেবের ললাটদেশ হইতে ভয়ঙ্কর ঘর্মবিন্দু নির্গত হইল ॥৩৭॥

তত্র চাজায়ত তদা পুরুষঃ পুরুষর্ষভ ! ।
হ্রস্বোঽতিমাত্রং রক্তাক্ষো হরিশ্মশ্রুর্বিভীষণঃ ॥৩৯॥
ঊর্দ্ধকেশোঽতিরোমাঙ্গঃ শ্যেনোলূকস্তথৈব চ।
করালকৃষ্ণবর্ণশ্চ রক্তবাসাস্তথৈব চ ॥৪০॥ (যুগ্মকম্)
তং যজ্ঞং সুমহাসত্ত্বোঽদহৎ কক্ষমিবানলঃ।
ব্যচরৎ সর্ব্বতো দেবান্ প্রাদ্রবৎ স ঋষীংস্তথা।
দেবাশ্চাপ্যদ্রবন্ সর্ব্বে ততো ভীতা দিশো দশ ॥৪১॥
তেন তস্মিন্ বিচরতা পুরুষেণ বিশাংপতে ! ।
পৃথিবী হ্যচলদ্রাজন্ ! অতীব ভরতর্ষভ ! ॥৪২॥
হাহাভূতং জগৎ সর্ব্বমুপলক্ষ্য তদা প্রভুঃ।
পিতামহো মহাদেবং দর্শয়ন্ প্রত্যভাষত ॥৪৩॥

ভারতকৌমুদী

তত্রেতি। রক্তাক্ষো রক্তবর্ণনেত্রঃ, হরিশ্মশ্রুঃ পিঙ্গলবর্ণমুখরোমা। অতিরোমাণি অঙ্গেষু যস্য সঃ, উলূকঃ পেচকঃ। করালেত্যাদিবিশেষণদ্বয়ং তস্য পুরুষস্য ॥৩৯—৪০॥

তমিতি। যজ্ঞং যজ্ঞীয়দ্রব্যম্, সুমহাসত্ত্বঃ অতীবপ্রবলঃ, কক্ষং শুষ্কতৃণম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪১॥

তেনেতি। পুরুষেণ হেতুনা তদ্‌ভরেণেত্যর্থঃ ॥৪২॥

হাহেতি। পিতামহো ব্রহ্মা, দর্শয়ন্ আত্মানমিতি শেষঃ ॥৪৩॥

সেই ঘর্মবিন্দু ভূতলে পতিত হইবামাত্রই, তখন প্রলয়কালীন অগ্নির ন্যায় ভীষণ অগ্নি প্রাদুর্ভূত হইল ॥৩৮॥

পুরুষশ্রেষ্ঠ ! সেই স্থানে সেই সময়ে খর্ব্ব অথচ ভীষণমূর্ত্তি একটী পুরুষ জন্মিল; তাহার নয়নযুগল অত্যন্ত রক্তবর্ণ, শ্মশ্রু পিঙ্গলবর্ণ, কেশকলাপ উচ্চ উচ্চ, সমস্ত অঙ্গে রোম, দেহের বর্ণ ভীষণ কৃষ্ণ এবং পরিধানে রক্তবস্ত্র ছিল; আর সেই সময়ে শ্যেনপক্ষী এবং পেচকপক্ষীও জন্মিল ॥৩৯—৪০॥

ক্রমে সেই প্রবল অগ্নি শুষ্কতৃণের ন্যায় যজ্ঞীয় দ্রব্য সকল দগ্ধ করিল, সকল দিকের দেবগণ ও ঋষিগণের পশ্চাৎ পশ্চাৎ ধাবিত হইল। তখন দেবতারা সকলে ভীত হইয়া সেই স্থান হইতে দশ দিকে পলায়ন করিলেন ॥৪১॥

ভরতশ্রেষ্ঠ নরনাথ ! সেই সময়ে সেই পুরুষ বিচরণ করিতে লাগিলে, পৃথিবীও অত্যন্ত কম্পিত হইতে লাগিল ॥৪২॥

সেই সময়ে সমগ্র জগৎ হাহাকার করিতেছে দেখিয়া, প্রভাবশালী ব্রহ্মা, আত্মদর্শন দান করিয়া মহাদেবকে বলিতে লাগিলেন ॥৪৩॥

ব্রহ্মোবাচ।

ভবতোঽপি সুরাঃ সর্বে ভাগং দাস্যন্তি বৈ প্রভো!।
ক্রিয়তাং প্রতিসংহারঃ সর্বদেবেশ্বর! ত্বয়া ॥৪৪॥
ইমা হি দেবতাঃ সর্ব্বে ঋষয়শ্চ পরন্তপ!।
তব ক্রোধান্মহাদেব! ন শান্তিমুপলেভিরে ॥৪৫॥
যশ্চৈষ পুরুষো জাতঃ স্বেদাত্তে বিবুধোত্তম!।
জ্বরো নামৈষ ধর্ম্মজ্ঞ! লোকেষু প্রচরিষ্যতি ॥৪৬॥
একীভূতস্য ন হ্যস্য ধারণে তেজসঃ প্রভো!।
সমর্থা সকলা পৃথ্বী বহুধা সৃজ্যতাময়ম্ ॥৪৭॥
ইত্যুক্তো ব্রহ্মণা দেবো ভাগে চাপি প্রকল্পিতে।
ভগবন্তং তথেত্যাহ ব্রহ্মাণমমিতৌজসম্ ॥৪৮॥
পরাঞ্চ প্রীতিমগমদুৎস্ময়ংশ্চ পিনাকধৃক্।
অবাপ চ তদা ভাগং যথোক্তং ব্রহ্মণা ভবঃ ॥৪৯॥

ভারতকৌমুদী

ভবত ইতি। প্রতিসংহার উগ্রতাপরিত্যাগঃ ॥৪৪॥
ইমা ইতি। অতএব উগ্রতাসংহারঃ কার্য্য ইতি ভাবঃ ॥৪৫॥
য ইতি। স্বেদাৎ ঘর্মাৎ, হে বিবুধোত্তম! দেবশ্রেষ্ঠ! ॥৪৬॥
একীতি। বহুধা বহুভির্ভাগৈর্বিভক্তঃ ॥৪৭॥
ইতীতি। দেবো মহাদেবঃ, ভাগে যজ্ঞাংশে ॥৪৮॥
পরামিতি। উৎস্ময়ন্ ঈষদ্ধাস্যং কুর্ব্বন্। ভবো মহাদেবঃ ॥৪৯॥

---

ব্রহ্মা বলিলেন—'প্রভু সর্ব্বদেবেশ্বর! দেবতারা সকলে আপনাকেও যজ্ঞের ভাগ দিবেন। আপনি এই উগ্রতা পরিত্যাগ করুন ॥৪৪॥

শত্রুসন্তাপক মহাদেব! এই দেবতারা ও ঋষিরা সকলে আপনার ক্রোধনিবন্ধন শান্তি পাইতেছেন না ॥৪৫॥

ধর্ম্মজ্ঞ দেবশ্রেষ্ঠ! আপনার ঘর্ম হইতে এই যে পুরুষটী জন্মিয়াছে, এই পুরুষ জ্বর নাম ধারণ করিয়া জগতে বিচরণ করিবে ॥৪৬॥

সমগ্র পৃথিবীও একীভূত এই তেজ ধারণে সমর্থ হইবে না; অতএব আপনি ইহাকে বহুভাগে বিভক্ত করুন' ॥৪৭॥

ব্রহ্মা এইরূপ বলিলে এবং যজ্ঞের ভাগ কল্পনা করিলে, মহাদেব অমিততেজা ভগবান্ ব্রহ্মাকে বলিলেন—'তাহাই হইবে' ॥৪৮॥

জ্বরঞ্চ সর্ব্বধর্ম্মজ্ঞো বহুধা ব্যসৃজত্তদা।
শান্ত্যর্থং সর্বভূতানাং শৃণু তচ্চাপি পুত্রক! ॥৫০॥
শীর্ষাভিতাপো নাগানাং পর্বতানাং শিলাজতু।
অপাস্তু নীলিকাং বিদ্যান্নির্মোকং ভুজগেষু চ ॥৫১॥
খোরকঃ সৌরভেয়াণামূষরং পৃথিবীতলে।
পশূনামপি ধর্ম্মজ্ঞ! দৃষ্টিপ্রত্যবরোধনম্ ॥৫২॥
রন্ধ্রাগতমথাশ্বানাং শিখোদ্ভেদশ্চ বর্হিণাম্।
নেত্ররোগঃ কোকিলস্য জ্বরঃ প্রোক্তো মহাত্মনা ॥৫৩॥
অবীনাং পিত্তভেদশ্চ সর্বেষামিতি নঃ শ্রুতম্।
শুকানামপি সর্বেষাং হিক্কিকা প্রোচ্যতে জ্বরঃ ॥৫৪॥

ভারতকৌমুদী

জ্বরমিতি। শান্ত্যর্থং কষ্টদানেন সঞ্চিতপাপনিবর্ত্তনার্থম্ ॥৫০॥

কস্মিন্ প্রাণিনি কিং রূপো জ্বর ইত্যাহ শীর্ষেতি। নাগানাং গজানাং শীর্ষাভিতাপো মস্তকদাহো জ্বরঃ; পর্ব্বতানাং শিলাজতু স্বনামখ্যাতো ধাতুবিশেষো জ্বরঃ। অপাং জলানাং নীলিকাং শৈবালম্, ভুজগেষু সর্পেষু চ নির্ম্মোকম্ উপরিতনং চর্ম্মজ্বরং বিদ্যাৎ ॥৫১॥

খোরক ইতি। সৌরভেয়াণাং গবাং খোরকঃ খুরজাতক্ষতদাখ্যরোগঃ; পৃথিবীতলে ভূমৌ, ঊষরং ক্ষারমৃত্তিকা; অন্যেষাং পশূনামপি দৃষ্টেঃ প্রত্যবরোধনং লোপো জ্বরঃ ॥৫২॥

রন্ধ্রেতি। রন্ধ্রাগতং গলরন্ধ্রোৎপন্নং মাংসম্; শিখোদ্ভেদঃ শিখাবিদীর্ণতা ॥৫৩॥

অবীনামিতি। অবীনাং মেষাণাম্। হিক্কিকা হিক্কা ॥৫৪॥

তখন পিনাকধারী মহাদেব পরম প্রীতিলাভ করিলেন এবং ঈষৎ হাস্য করিয়া ব্রহ্মকল্পিত যজ্ঞভাগ প্রাপ্ত হইলেন ॥৪৯॥

সর্ব্বধর্ম্মজ্ঞ মহাদেব তখন সমস্ত প্রাণীর পাপশান্তির নিমিত্ত জ্বরকে বহুভাগে বিভক্ত করিলেন। পুত্র যুধিষ্ঠির! তুমি সে বিভাগও শ্রবণ কর ॥৫০॥

মস্তকসন্তাপ হস্তীর জ্বর, শিলাজতু পর্ব্বতের জ্বর, সেওলা জলের জ্বর এবং খোলস সাপের জ্বর জানিবে ॥৫১॥

ধর্ম্মজ্ঞ যুধিষ্ঠির! খুররোগ গরুর জ্বর, ক্ষারমৃত্তিকা ভূমির জ্বর এবং দৃষ্টিরোধ বিভিন্ন পশুর জ্বর ॥৫২॥

গলরন্ধ্রের ভিতরে মাংসোৎপত্তি অশ্বের জ্বর, শিখাবিদীর্ণতা ময়ূরের জ্বর এবং নেত্ররোগ কোকিলের জ্বর। ইহা মহাত্মা শিব বলিয়াছেন ॥৫৩॥

আমাদের শুনা আছে যে, পিত্তভেদ মেষের জ্বর এবং হিক্কা শুকপক্ষীর জ্বর বলিয়া কথিত হয় ॥৫৪॥

শার্দ্দূলেম্বথ ধর্মজ্ঞ ! শ্রমো জ্বর ইহোচ্যতে।
মানুষেষু তু ধর্মজ্ঞ ! জ্বরো নামৈষ ভারত ! ॥৫৫॥
মরণে জন্মনি তথা মধ্যে চাবিশতে নরম্।
এতন্মাহেশ্বরং তেজো জ্বরো নাম সুদারুণঃ ॥৫৬॥
নমস্যশ্চৈব মান্যশ্চ সর্ব্বপ্রাণিভিরীশ্বরঃ।
অনেন হি সমাবিষ্টো বৃত্রো ধর্মভৃতাংবরঃ ॥৫৭॥
ব্যজৃম্ভত ততঃ শক্রস্তস্মৈ বজ্রমবাসৃজৎ।
প্রবিশ্য বজ্রং বৃত্রঞ্চ দারয়ামাস ভারত ! ॥৫৮॥ (যুগ্মকম্)
দারিতশ্চ স বজ্রেণ মহাযোগী মহাসুরঃ।
জগাম পরমং স্থানং বিষ্ণোরমিততেজসঃ ॥৫৯॥
বিষ্ণুভক্ত্যা হি তেনেদং জগদ্ব্যাপ্তমভূত্তদা।
তস্মাচ্চ নিহতো যুদ্ধে বিষ্ণোঃ স্থানমবাপ্তবান্ ॥৬০॥

---

ভারতকৌমুদী

শার্দ্দূলেম্বিতি। শ্রম আয়াসঃ, তস্যৈব পীড়াকরত্বাৎ ॥৫৫॥
মরণ ইতি। মধ্যে মরণজন্মনোর্মধ্যসময়ে চ ॥৫৬॥
নমস্য ইতি। ঈশ্বরঃ, মহেশ্বরাদেবোৎপত্তেঃ। ব্যজৃম্ভত জৃম্ভাং কৃতবান্ ॥৫৭—৫৮॥
দারিত ইতি। মহাসুরো বৃত্রঃ ॥৫৯॥
বিষ্ণ্বিতি। তেন বৃত্রেণ, ব্যাপ্তং সুবিশালেন রূপেণ ॥৬০॥

ধর্ম্মজ্ঞ ভরতনন্দন ! পরিশ্রম ব্যাঘ্রের জ্বর ; আর এই রোগকে মানুষের মধ্যে জ্বরই বল হয় ॥৫৫॥

এই জ্বর জন্মকালে, মৃত্যুকালে এবং মধ্যকালেও মানুষকে আক্রমণ করে। এই মহেশ্বরের তেজই অতিদারুণ জ্বরনামে প্রসিদ্ধ হইয়াছে ॥৫৬॥

ভরতনন্দন! প্রভাবশালী এই জ্বর, সমস্ত লোকেরই নমস্য এবং মাননীয়। কারণ, এই জ্বরে আক্রান্ত হইয়াই ধার্ম্মিকশ্রেষ্ঠ বৃত্রাসুর বিজৃম্ভণ করিয়াছিলেন ; তাহাতেই ইন্দ্র তাঁহার প্রতি বজ্র নিক্ষেপ করিতে পারিয়াছিলেন এবং সেই বজ্র তাঁহার হৃদয়ে প্রবেশ করিয়া, তাঁহাকে বিদীর্ণ করিয়াছিল ॥৫৭—৫৮॥

মহাযোগী ও মহাসুর সেই বৃত্র, বজ্রদ্বারা বিদীর্ণ হইয়া অমিততেজা বিষ্ণুর উত্তমস্থানে গমন করিয়াছিলেন ॥৫৯॥

বৃত্রাসুর বিষ্ণুভক্তির গুণেই তখন এই জগৎ ব্যাপ্ত করিতে পারিয়াছিলেন এবং যুদ্ধে নিহত হইয়া সেই বিষ্ণুভক্তির ফলেই বিষ্ণুর স্থান প্রাপ্ত হইয়াছিলেন ॥৬০॥

ইত্যেষ বৃত্রমাশ্রিত্য জ্বরস্য মহতো ময়া।
বিস্তরঃ কথিতঃ পুত্র! কিমন্যৎ প্রব্রবীমি তে ॥৬১॥
ইমাং জ্বরোৎপত্তিমদীনমানসঃ পঠেৎ সদা যঃ সুসমাহিতো নরঃ।
বিমুক্তরোগঃ সুসুখী মুদা যুতো লভেত কামান্ স যথা মনীষিতান্ ॥৬২॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে জ্বরোৎপত্তিকথনে পঞ্চসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

# ষট্‌সপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:০:—

জনমেজয় উবাচ।
প্রাচেতসস্য দক্ষস্য কথং বৈবস্বতেঽন্তরে।
বিনাশমগমদ্‌ব্রহ্মন্! হয়মেধঃ প্রজাপতেঃ ॥১॥

ভারতকৌমুদী

ইতীতি। মহতো মহাপ্রভাবস্য ॥৬১॥
ইমামিতি। অদীনমানসঃ প্রফুল্লচিত্তঃ। মনীষিতান্ মনসাভীষ্টান্ ॥৬২॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে পঞ্চসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ॥০॥

ভারতভাবদীপঃ

প্রসঙ্গাৎ জ্বরোৎপত্তিং পৃচ্ছতি—পিতামহেত্যাদিনা ॥১—৫০॥ শিলাজতু ধাতুবিশেষঃ, নীলিকা শৈবালম্ ॥৫১॥ খোরকঃ পশূনাং পাদরোগঃ ॥৫২॥ রন্ধ্রাগতমশ্বগলরন্ধ্রগতং মাংসখণ্ডম্ ॥৫৩—৬২॥
ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৭৫॥

পুত্র যুধিষ্ঠির! বৃত্রাসুরকে অবলম্বন করিয়া এই আমি তোমার নিকটে মহাজ্বরের বিস্তৃত বৃত্তান্ত বলিলাম। আর কি বলিব? ॥৬১॥

যে মানুষ প্রফুল্লচিত্ত ও একাগ্রতাযুক্ত হইয়া, সর্ব্বদা এই জ্বরোৎপত্তি বৃত্তান্ত পাঠ করিবে, সেই মানুষ রোগমুক্ত, অতিসুখী ও আনন্দিত থাকিয়া সমস্ত অভীষ্ট বস্তু লাভ করিবে' ॥৬২॥

* '...দ্ব্যশীত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' বঙ্গবর্দ্ধ, '...একোনবত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ'—নি।

দেব্যা মন্যুকৃতং মত্বা ক্রুদ্ধঃ সর্বাত্মকঃ প্রভুঃ।
প্রসাদাত্তস্য দক্ষেণ স যজ্ঞঃ সন্ধিতঃ কথম্।
এতদ্‌বেদিতুমিচ্ছেয়ং তন্মে ব্রূহি যথাতথম্ ॥২॥
বৈশম্পায়ন উবাচ।
পুরা হিমবতঃ পৃষ্ঠে দক্ষো বৈ যজ্ঞমাহরৎ।
গঙ্গাদ্বারে শুভে দেশে ঋষিসিদ্ধনিষেবিতে ॥৩॥
গন্ধর্ব্বাপ্সরসাকীর্ণে নানাদ্রুমলতাবৃতে।
ঋষিসংঘৈঃ পরিবৃতং দক্ষং ধর্ম্মভৃতাংবরম্ ॥৪॥
পৃথিব্যামন্তরীক্ষে চ যে চ স্বর্লোকবাসিনঃ।
সর্ব্বে প্রাঞ্জলয়ো ভূত্বা উপতস্থুঃ প্রজাপতিম্ ॥৫॥ (বিশেষকম্)
দেবদানবগন্ধর্বাঃ পিশাচোরোগরাক্ষসাঃ।
হাহাহূহূশ্চ গন্ধর্ব্বৌ তুম্বুরুর্নারদস্তথা ॥৬॥
বিশ্বাবসুর্বিশ্বসেনো গন্ধর্বাপ্সরসস্তথা।
আদিত্যা বসবো রুদ্রাঃ সাধ্যাঃ সহ মরুদ্‌গণৈঃ ॥৭॥

ভারতকৌমুদী

প্রেতি। বৈবস্বতেঽন্তরে বৈবস্বতমন্বন্তরে ॥১॥

দেব্যা ইতি। মন্যুকৃতং ক্রোধকরণম্। সন্ধিতঃ সংপূরিতঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২॥

পুরেতি। হিমবতো হিমালয়পর্ব্বতস্য। আহরৎ অন্বতিষ্ঠৎ। পরিবৃতং পরিবেষ্টিতম্, উপতস্থুঃ উপাসাঞ্চক্রিরে ॥৩—৫॥

---

জনমেজয় বলিলেন—'ব্রাহ্মণ! বৈবস্বত মন্বন্তরে প্রচেতার পুত্র দক্ষপ্রজাপতির অশ্বমেধযজ্ঞ কিপ্রকারে বিনষ্ট হইয়াছিল? ॥১॥

সর্ব্বময় ও প্রভাবশালী মহাদেব, পার্ব্বতী ক্রোধ করিয়াছেন মনে করিয়া ক্রুদ্ধ হইয়াছিলেন; পুনরায় তাঁহারই অনুগ্রহে দক্ষ কি প্রকারে সেই যজ্ঞ সম্পূর্ণ করিয়াছিলেন, ইহা আমি জানিতে ইচ্ছা করি। তাহা আপনি আমার নিকট যথাযথভাবে বলুন' ॥২॥

বৈশম্পায়ন বলিলেন—পূর্ব্বকালে হিমালয়পর্ব্বতের উপরে দক্ষপ্রজাপতি যজ্ঞ করিয়াছিলেন; সেই মঙ্গলময় স্থানটীর নাম ছিল গঙ্গাদ্বার। ঋষিগণ, সিদ্ধগণ, গন্ধর্বগণ, অপ্সরোগণ সে স্থানে বিচরণ করিতেন এবং সেই স্থানটী নানাবিধ বৃক্ষলতায় পরিবেষ্টিত ছিল। ঋষিগণে পরিবেষ্টিত হইয়া দক্ষপ্রজাপতি সেই স্থানে ছিলেন; তৎকালে পৃথিবী, আকাশ ও স্বর্গবাসীরা সকলে কৃতাঞ্জলি হইয়া দক্ষের উপাসনা করিতেন ॥৩—৫॥

ইন্দ্রেণ সহিতাঃ সর্বে আগতা যজ্ঞভাগিনঃ।
উষ্মপাঃ সোমপাশ্চৈব ধূমপা আজ্যপাস্তথা ॥৮॥
ঋষয়ঃ পিতরশ্চৈব আগতা ব্রহ্মণা সহ।
এতে চান্যে চ বহবো ভূতগ্রামাশ্চতুর্বিধাঃ ॥৯॥
জরায়ুজাণ্ডজাশ্চৈব সহসা স্বেদজোদ্ভিজৈঃ।
আহূতা মন্ত্রিতাঃ সর্ব্বে দেবাশ্চ সহ পত্নিভিঃ ॥১০॥ (কুলকম্)
বিরাজন্তে বিমানস্থা দীপ্যমানা ইবাগ্নয়ঃ।
তান্ দৃষ্ট্বা মন্যুনাবিষ্টো দধীচির্বাক্যমব্রবীৎ ॥১১॥
নায়ং যজ্ঞো ন বা ধর্ম্মো যত্র রুদ্রো ন ইজ্যতে।
বধবন্ধং প্রপন্না বৈ কিন্নু কালস্য পর্য্যয়ঃ ॥১২॥

ভারতকৌমুদী

দেবেতি। হাহাহূহূঃ তদাখ্যৌ। সাধ্যা দেববিশেষাঃ। উষ্মপপ্রভৃতয়ঃ পিতরঃ। ভূতগ্রামাণাং চতুর্বিধত্বং বিবৃণোতি জরেত্যাদি। উদ্‌ভিজেতি জকারৈকত্বমার্ষম্। মন্ত্রিতাঃ পরস্পরমন্ত্রণাবন্তঃ। পত্নিভিরিতি হ্রস্বত্বমপ্যার্ষম্ ॥৬—১০॥

বিরাজন্ত ইতি। মন্যুনা ক্রোধেন ॥১১॥

নেতি। প্রপন্না প্রাপ্তা ভবেয়ুঃ। পর্য্যয়ো ব্যতিক্রমঃ ॥১২॥

দেবগণ, দানবগণ, গন্ধর্বগণ, পিশাচগণ, নাগগণ, রাক্ষসগণ, হাহানামক গন্ধর্ব, হূহূনামক গন্ধর্ব, তুম্বুরু, নারদ, বিশ্বাবসু, বিশ্বসেন, অপ্সরাদের সহিত মিলিত গন্ধর্বগণ, আদিত্যগণ, বসুগণ, রুদ্রগণ, মরুদ্‌গণের সহিত সাধ্যগণ এবং ইন্দ্রের সহিত যজ্ঞভাগীরা সকলে সে স্থানে আগমন করিয়াছিলেন। উষ্মপ, সোমপ, ধূমপ ও আজ্যপনামক পিতৃলোকেরা এবং ঋষিরা ব্রহ্মার সহিত সে স্থানে উপস্থিত হইয়াছিলেন। ইহারা ও অন্য বহুতর প্রাণী, আর জরায়ুজ, অণ্ডজ, স্বেদজ ও উদ্ভিজ্জ—এই প্রাণিসমূহ সেই যজ্ঞে আহূত হইয়াছিল; বিশেষতঃ সকল দেবতাই স্ব স্ব পত্নীর সহিত মন্ত্রণা করিয়া আসিয়াছিলেন ॥৬—১০॥

ইহারা প্রায় সকলেই বিমানে থাকিয়া, আপন আপন তেজে অগ্নির ন্যায় দীপ্তিশালী হইয়া শোভা পাইতেছিলেন। মহর্ষি দধীচি তাঁহাদিগকে দেখিয়া ক্রুদ্ধ হইয়া এই কথা বলিয়াছিলেন—॥১১॥

'যাহাতে রুদ্রের পূজা হইতেছে না; তাহা যজ্ঞ নহে, ধর্ম্মও নহে। ইহার কর্ম্মকর্ত্তারা বধ ও বন্ধন অনুভব করিবে। কালের কি ব্যতিক্রম দেখ! ॥১২॥

৩৫৭

কিন্নু মোহান্ন পশ্যন্তি বিনাশং পর্য্যুপস্থিতম্।
উপস্থিতং মহাঘোরং ন বুধ্যন্তি মহাধ্বরে ॥১৩॥
ইত্যুক্ত্বা স মহাযোগী পশ্যতি ধ্যানচক্ষুষা।
স পশ্যতি মহাদেবং দেবীঞ্চ বরদাং শুভাম্ ॥১৪॥
নারদঞ্চ মহাত্মানং তস্যা দেব্যাঃ সমীপতঃ।
সন্তোষং পরমং লেভে ইতি নিশ্চিত্য যোগবিৎ ॥১৫॥
একমন্ত্রাস্তু তে সর্বে যেনেশো ন নিমন্ত্রিতঃ।
তস্মাদ্দেশাদপক্রম্য দধীচির্ব্বাক্যমব্রবীৎ ॥১৬॥
অপূজ্যপূজনাচ্চৈব পূজ্যানাঞ্চাপ্যপূজনাৎ।
নৃঘাতকসমং পাপং শশ্বৎ প্রাপ্নোতি মানবঃ ॥১৭॥
অনৃতং নোক্তপূর্বং মে ন চ বক্ষ্যে কদাচন।
দেবতানামৃষীণাঞ্চ মধ্যে সত্যং ব্রবীম্যহম্ ॥১৮॥

ভারতকৌমুদী

কিমিতি। ন বুধ্যন্তি ইমে যজ্ঞকর্ত্তার ইতি শেষঃ ॥১৩॥
ইতীতি। স মহাযোগী দধীচিঃ ॥১৪॥
নারদমিতি। সমীপতঃ স্থিতম্, পশ্যতীত্যনুবৃত্তিঃ ॥১৫॥
একেতি। এক এব মন্ত্রো মন্ত্রণা যেষাং তে। ঈশঃ শিবঃ ॥১৬॥
অপূজ্যেতি। নৃঘাতকসমং নরহত্যাকারিপাপতুল্যম্ ॥১৭॥

ইহার কর্ম্মকর্ত্তারা মোহবশতঃ উপস্থিত বিনাশ দেখিতেছে না কি এবং এই মহাযজ্ঞে মহাভয় উপস্থিত হইয়াছে, ইহা বুঝিতেছে না কি?' ॥১৩॥

এই কথা বলিয়া মহাযোগী দধীচি ধ্যাননয়নে দেখিতে লাগিলেন। তিনি দেখিলেন—মহাদেব রহিয়াছেন; তাঁহার নিকটে বরদা ও শুভদা দুর্গা অবস্থান করিতেছেন ॥১৪॥

আরও দেখিলেন, দুর্গাদেবীর নিকটে নারদ বিদ্যমান আছেন। যোগী দধীচি ইহা দেখিয়া এবং ভবিষ্যৎ ব্যাপার নিশ্চয় করিয়া পরম সন্তোষ লাভ করিলেন ॥১৫॥

ইঁহাদের সকলেরই একরূপ মন্ত্রণা হইয়াছে; যে হেতু মহাদেবকে নিমন্ত্রণ করা হয় নাই—ইহা ভাবিয়া দধীচি সেই যজ্ঞস্থান হইতে দূরে যাইয়া এই কথা বলিলেন—॥১৬॥

'অপূজ্য ব্যক্তির পূজা করায় এবং পূজ্য ব্যক্তির পূজা না করায় মানুষ সর্ব্বদাই নরহত্যা পাপের সমান পাপ ভোগ করিয়া থাকে ॥১৭॥

আগতং পশুভর্ত্তারং স্রষ্টারং জগতঃ পতিম্।
অধ্বরে যজ্ঞভোক্তারং সর্ব্বেষাং পশ্যত প্রভুম্ ॥১৯॥

দক্ষ উবাচ।

সন্তি নো বহবো রুদ্রাঃ শূলহস্তাঃ কপর্দ্দিনঃ।
একাদশস্থানগতা নাহং বেদ্মি মহেশ্বরম্ ॥২০॥

দধীচিরুবাচ।

সর্ব্বেষামেব মন্ত্রোঽয়ং যেনাসৌ ন নিমন্ত্রিতঃ।
যথাহং শঙ্করাদূর্দ্ধং নান্যং পশ্যামি দৈবতম্।
তথা দক্ষস্য বিপুলো যজ্ঞোঽয়ং ন ভবিষ্যতি ॥২১॥

দক্ষ উবাচ।

এতন্মখেশায় সুবর্ণপাত্রে হবিঃ সমস্তং বিধিমন্ত্রপূতম্।
বিষ্ণোর্নয়াম্যপ্রতিমস্য ভাগং প্রভুর্ব্বিভুশ্চাহবনীয় এষঃ ॥২২॥

ভারতকৌমুদী

অনৃতমিতি। অনৃতং মিথ্যাবাক্যম্, মে ময়া ॥১৮॥

আগতমিতি। পশুভর্ত্তারং পশুপতিং শিবম্ ॥১৯॥

সন্তীতি। নঃ অস্মাকম্। কপর্দ্দিনো জটাজূটবন্তঃ ॥২০॥

সর্ব্বেষামিতি। মন্ত্রো মন্ত্রণা। ন ভবিষ্যতি পূর্ণঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥

এতদিতি। মখেশায় যজ্ঞেশ্বরায় বিষ্ণবে তদুদ্দেশে, বিধিমন্ত্রপূতম্ এতৎ সমস্তং হবিঃ হবনীয় দ্রব্যং সুবর্ণপাত্রে স্থাপিতমস্তীতি শেষঃ। অহঞ্চ ইমং ভাগম্, অপ্রতিমস্য নিরুপমস্য বিষ্ণোরুদ্দেশে, নয়ামি অর্পয়ামি। যেন হি এষ প্রভুঃ প্রভাবশালী বিভুর্ব্যাপী চ বিষ্ণুঃ, আহবনীয় আহুতিদান-পাত্রীকর্ত্তব্যঃ। ন পুনরপরিচিতো মহেশ্বর ইত্যাশয়ঃ ॥২২॥

আমি পূর্ব্বে মিথ্যাকথা বলি নাই, কখন বলিবও না; সুতরাং দেবগণ ও ঋষিগণের মধ্যে আমি সত্যকথাই বলিব ॥১৮॥

জগতের সৃষ্টিকর্ত্তা ও পতি পশুপতি আসিয়াছেন এবং যজ্ঞে সকলের অগ্রভাগ গ্রহণ করিতেছেন। ইহা তোমরা দেখিবে' ॥১৯॥

দক্ষ বলিলেন—'শূলহস্ত ও জটাজূটধারী বহুসংখ্যক রুদ্র আমাদের আছেন; তাঁহারা এগার জন এগারটী জায়গায় রহিয়াছেন; কিন্তু আমি মহাদেবের বিষয় জানি না' ॥২০॥

দধীচি বলিলেন—'সকলেরই এই মন্ত্রণা; যে হেতু মহাদেবকে নিমন্ত্রণ করা হয় নাই। আমি যখন মহাদেবের উপরে অন্য দেবতা দেখিতে পাই না; তখন ইহাই ধারণা করি যে, দক্ষের এই বিশাল যজ্ঞ সম্পূর্ণ হইবে না' ॥২১॥

দেব্যুবাচ।

কিং নাম দানং নিয়মং তপো বা কুর্য্যামহং যেন পতির্মমাদ্য।
লভেত ভাগং ভগবানচিন্ত্যো হ্যর্দ্ধং তথা ভাগমথো তৃতীয়ম্ ॥২৩॥
এবং ব্রুবাণাং ভগবান্ স্বপত্নীং প্রহৃষ্টরূপঃ ক্ষুভিতামুবাচ।
ন বেৎসি মাং দেবি! কৃশোদরাঙ্গি! কিন্নাম যুক্তং বচনং মখেশে ॥২৪॥
অহং বিজানামি বিশালনেত্রে! ধ্যানেন হীনা ন বিদন্ত্যসন্তঃ।
তবাদ্য মোহেন চ সেন্দ্রদেবা লোকাস্ত্রয়ঃ সর্ব্বত এব মূঢ়াঃ ॥২৫॥

ভারতকৌমুদী

তত্রস্থিতৈব দেব্যুবাচ। তদুক্তিমনুবদতি কিমিতি। অহং কিং নাম দানং কং নিয়মং কিং বা তপঃ কুর্য্যাম্; যেন অদ্য ভগবানচিন্ত্যশ্চ মম পতিঃ যজ্ঞস্যার্দ্ধভাগম্ অথো অথবা তৃতীয়ং ভাগং লভেত ॥২৩॥

এবমিতি। ভগবান্ মহাদেবঃ, প্রহৃষ্টরূপঃ সন্, ক্ষুভিতাং দুঃখেনোদ্বেপিতাম্ এবং ব্রুবাণাং স্বপত্নীং দুর্গামুবাচ। হে দেবি! কৃশোদরাঙ্গি! ত্বং মাং ন বেৎসি প্রভাববত্তয়া ন জানাসি; মখেশে দক্ষস্য শ্রেষ্ঠযজ্ঞবিষয়ে, ইদং বচনং কিং নাম তে যুক্তম্, অপি তু কথমপি নেত্যর্থঃ। অহন্ত স্বপ্রভাবাদেব তদ্‌যজ্ঞভাগং গ্রহীষ্যামীতি ভাবঃ ॥২৪॥

অহমিতি। হে বিশালনেত্রে! অদ্য তব মোহেন মায়য়া মোহনেন হেতুনা, ধ্যানেন হীনা অসন্তঃ, ইন্দ্রেণ সহেতি সেন্দ্রাশ্চ তে দেবাশ্চেতি তে, ত্রয়ো লোকাস্ত্রিজগদ্বাসিনো জনাশ্চ সর্ব্বত এব মূঢ়াঃ সন্তঃ, মাং ন বিদন্তি, ইত্যহং বিজানামি ॥২৫॥

দক্ষ বলিলেন—'বিধি ও মন্ত্রপূত এই সমস্ত হবি যজ্ঞেশ্বর বিষ্ণুর উদ্দেশেই স্বর্ণ-পাত্রে স্থাপিত আছে। আমি সেই অতুলনীয় বিষ্ণুর উদ্দেশে এই হবি সমর্পণ করিব। কারণ, প্রভাবশালী ও সর্ব্বব্যাপী এই বিষ্ণুই আহুতি দানের যোগ্য' ॥২২॥

ওদিকে দেবী বলিলেন—'আমি কোন্ দান, কোন্ নিয়ম বা কোন্ তপস্যা করিব, যাহাতে ভগবান্ ও অচিন্তনীয় আমার পতি আজ দক্ষযজ্ঞের অর্দ্ধভাগ কিংবা তৃতীয় ভাগ লাভ করিতে পারেন' ॥২৩॥

নিজপত্নী দুর্গা ক্ষুব্ধ হইয়া এইরূপ বলিলে, মহাদেব হৃষ্টচিত্তে তাঁহাকে কহিলেন—'দেবি কৃশোদরাঙ্গি! তুমি আমাকে জান না; সুতরাং সেই শ্রেষ্ঠ যক্ষ যজ্ঞ বিষয়ে এইরূপ বাক্য বলিতেছ; ইহা কি যুক্তিযুক্ত হইতেছে? ॥২৪॥

বিশালনয়নে! আমি বিশেষরূপে জানি যে, তুমি মায়াদ্বারা মুগ্ধ রাখিয়াছ বলিয়াই আজ ধ্যানহীন অসজ্জনেরা, ইন্দ্রের সহিত দেবতারা এবং ত্রিজগদ্বাসী লোকেরা সর্ব্বপ্রকারে মোহাবিষ্ট হইয়াই আমাকে জানিতেছে না ॥২৫॥

মামধ্বরে শংসিতারঃ স্তুবন্তি রথন্তরং সামগাশ্চোপগান্তি।
মাং ব্রাহ্মণা ব্রহ্মবিদো যজন্তে মমাধ্বর্য্যবঃ কল্পয়ন্তে চ ভাগম্ ॥২৬॥

দেব্যুবাচ।

সুপ্রাকৃতোঽপি পুরুষঃ সর্ব্বঃ স্ত্রীজনসংসদি।
স্তৌতি গর্বয়তে চাপি স্বমাত্মানং ন সংশয়ঃ ॥২৭॥

ভগবানুবাচ।

নাত্মানং স্তৌমি দেবেশি! পশ্য মে তনুমধ্যমে!।
যং স্রক্ষ্যামি বরারোহে! যাগার্থে বরবর্ণিনি! ॥২৮॥
ইত্যুক্ত্বা ভগবান্ পত্নীমুমাং প্রাণৈরপি প্রিয়াম্।
সোঽসৃজদ্‌ভগবান্ বক্ত্রাদ্‌ভূতং ঘোরং প্রহর্ষণম্ ॥২৯॥
জ্বালামালাকুলাকারং নানাবিধভুজায়ুধম্।
কিমাজ্ঞাপয়সীত্যেবং ব্যাহরন্তং কৃতাঞ্জলিম্ ॥৩০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

আত্মপ্রভাবমাহ মামিতি। অধ্বরে যজ্ঞে শংসিতারো হোতারঃ মাং স্তুবন্তি; সামগা উদ্‌গাতারশ্চ মদুদ্দেশে রথন্তরং নাম সাম, উপগান্তি উপগায়ন্তি। আর্ষোঽয়ং প্রয়োগঃ। ব্রহ্মবিদো বেদজ্ঞা ব্রাহ্মণাশ্চ মাং যজন্তে; অধ্বর্য্যবো যজুর্ব্বেদীয়া ঋত্বিজশ্চ যজ্ঞে মম ভাগং কল্পয়ন্তে ॥২৬॥

স্বিতি। সুপ্রাকৃতোঽপি অতিসাধারণোঽপি। গর্ব্বয়তে গর্ব্ববিষয়ীকরোতি। কার্য্যাকরণাত্মমপ্যেবমেব করোষীতি ভাবঃ ॥২৭॥

নেতি। পশ্য তং পুরুষমিতি শেষঃ। যাগার্থে দক্ষযজ্ঞধ্বংসার্থে ॥২৮॥

ইতীতি। প্রাণৈঃ সমাম্। ভূতং কঞ্চিৎ প্রাণিনম্, প্রহর্ষণং রোমহর্ষজনকম্। জ্বালামালয়া

হোতারা যজ্ঞে আমার স্তব করেন, সামবেদীয়েরা আমার উদ্দেশে রথন্তরনামক সামগান করিয়া থাকেন, বেদবিদ্ ব্রাহ্মণেরা আমার পূজা করেন এবং যজুর্ব্বেদীয় পুরোহিতেরা আমার ভাগ কল্পনা করিয়া থাকেন' ॥২৬॥

দেবী বলিলেন—'সকল লোকই অত্যন্ত সাধারণ হইয়াও স্ত্রীলোকদের সমক্ষে নিজের প্রশংসা করে এবং গর্ব করিয়া থাকে—এ বিষয়ে কোন সন্দেহ নাই' ॥২৭॥

মহাদেব বলিলেন—'কৃশমধ্যে! বরারোহে! বরবর্ণিনি! দেবেশ্বরি! আমি নিজের প্রশংসা করিতেছি না। দক্ষযজ্ঞের ধ্বংসের জন্য আমি যাহাকে সৃষ্টি করিতেছি, তাহাকে তুমি দেখ' ॥২৮॥

(২৭) গর্ব্বায়তে চাপি...বর্দ্ধ নি।

(২৯) ঘোরপ্রহর্ষণম্—বর্দ্ধ নি।

তমুবাচাক্ষিপ মখং দক্ষস্যেতি মহেশ্বরঃ।
ততো বক্ত্রাদ্‌বিমুক্তেন সিংহেনৈকেন লীলয়া ॥৩১॥
দেব্যা মন্যুব্যপোহার্থং হতো দক্ষস্য বৈ ক্রতুঃ।
মন্যুনা চ মহাভীমা মহাকালী মহেশ্বরী ॥৩২॥
আত্মনঃ কর্ম্মসাক্ষিত্বে তেন সার্দ্ধং সহানুগা।
দেবস্যানুমতং মত্বা প্রণম্য শিরসা ততঃ ॥৩৩॥ (বিশেষকম্)
আত্মনঃ সদৃশঃ শৌর্য্যাদ্‌বলরূপসমন্বিতঃ।
স এব ভগবান্ ক্রোধঃ প্রতিরূপসমন্বিতঃ ॥৩৪॥
অনন্তবলবীর্য্যশ্চ অনন্তবলপৌরুষঃ।
বীরভদ্র ইতি খ্যাতো দেব্যা মন্যুপ্রমার্জ্জকঃ ॥৩৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তেজঃসমূহেন আকুলো ব্যাপ্ত আকারো যস্য তম্, নানাবিধানি ভুজায়ুধানি হস্তধৃতাস্ত্রাণি যস্য তম্ ॥২৯—৩০॥

তমিতি। আক্ষিপ বিধ্বংসয়, মখং যজ্ঞম্। বিমুক্তেন নির্গতেন, সিংহেন সিংহতুল্যবিক্রমেণ, একেন একাকিনৈব। মন্যুব্যপোহার্থং ক্রোধশান্ত্যর্থম্। মহাকালী ভূত্বেতি শেষঃ। কর্ম্মণঃ সাক্ষিত্বে দর্শনবিষয়ে, তেন মহেশ্বরেণ ॥৩১—৩৩॥

আত্মন ইতি। প্রতিরূপসমন্বিতঃ মহাদেবাকারযুক্তঃ। দেব্যা উমায়াঃ, মন্যুপ্রমার্জ্জকঃ ক্রোধনিবর্ত্তক আসীৎ ॥৩৪—৩৫॥

প্রাণ অপেক্ষাও প্রিয়তমা পত্নী উমাকে এই কথা বলিয়া ভগবান্ মহাদেব আপন মুখ হইতে ভয়ঙ্কর ও রোমাঞ্চজনক এক প্রাণীকে সৃষ্টি করিলেন। তাহার দেহ তেজে ব্যাপ্ত এবং হস্তে নানাবিধ অস্ত্র ছিল। সেই পুরুষ কৃতাঞ্জলি হইয়া বলিল—'প্রভু! আমাকে কি আদেশ করেন' ॥২৯—৩০॥

তখন মহাদেব তাহাকে বলিলেন—'দক্ষের যজ্ঞ ধ্বংস কর।' তাহার পর শিব-মুখ নির্গত সিংহের ন্যায় বিক্রমশালী সেই পুরুষ, একাকীই যাইয়া দেবীর ক্রোধ নিবৃত্তির জন্য অবলীলাক্রমে দক্ষের যজ্ঞ ধ্বংস করিল। এদিকে মহেশ্বরী দুর্গা ক্রোধবশতঃ মহাভীমা মহাকালী হইয়া, মহাদেবের অনুমতি আছে জানিয়া, মস্তকদ্বারা তাঁহাকে নমস্কার করিয়া নিজের কার্য্য দেখাইবার জন্য মহাদেবের সহিতই সে স্থান হইতে গমন করিলেন ॥৩১—৩৩॥

বীরত্বে নিজের তুল্য, অলৌকিক বল ও আকৃতিযুক্ত মহাদেবের মাহাত্ম্যশালী সেই ক্রোধই তাঁহার সদৃশ মূর্ত্তি হইয়াছিল। তাহার বল, বীর্য্য, বিক্রম ও পুরুষকার

সোঽসৃজদ্রোমকূপেভ্যো রৌম্যান্নাম গণেশ্বরান্।
রুদ্রতুল্যা গণা রৌদ্রা রুদ্রবীর্য্যপরাক্রমাঃ ॥৩৬॥
তে নিপেতুস্ততস্তূর্ণং দক্ষযজ্ঞবিহিংসয়া।
ভীমরূপা মহাকায়াঃ শতশোঽথ সহস্রশঃ ॥৩৭॥
ততঃ কিলকিলাশব্দৈরাকাশং পূরয়ন্তি চ।
তেন শব্দেন মহতা ত্রস্তাস্তত্র দিবৌকসঃ ॥৩৮॥
পর্ব্বতাশ্চ ব্যশীর্য্যন্ত চকম্পে চ বসুন্ধরা।
মারুতাশ্চৈব ঘূর্ণন্তে চুক্ষুভে বরুণালয়ঃ ॥৩৯॥ (যুগ্মকম্)
অগ্নয়ো নৈব দীপ্যন্তে নৈব দীপ্যতি ভাস্করঃ।
গ্রহা নৈব প্রকাশন্তে নক্ষত্রাণি চ চন্দ্রমাঃ ॥৪০॥
ঋষয়ো ন প্রকাশন্তে ন দেবা ন চ মানুষাঃ।
এবন্তু তিমিরীভূতে নির্দ্দহন্ত্যপমানিতাঃ ॥৪১॥

---

ভারতকৌমুদী

স ইতি। গণেশ্বরান্ অনুচরগণশ্রেষ্ঠান্ ॥৩৬॥
ত ইতি। দক্ষযজ্ঞস্য বিহিংসয়া বিশেষেণ ধ্বংসকরণেচ্ছয়া ॥৩৭॥
তত ইতি। দিবৌকসো দেবাঃ। বরুণালয়ঃ সমুদ্রঃ ॥৩৮—৩৯॥
অগ্নয় ইতি। সর্ব্বত্র তেষাং তেজোভিরিতি ভাবঃ ॥৪০॥

---

অসীম ছিল এবং তাহার নাম 'বীরভদ্র' হইয়াছিল। আর সে উমাদেবীর ক্রোধের উপশম করিয়াছিল ॥৩৪—৩৫॥

সেই বীরভদ্র নিজের রোমকূপ হইতে 'রৌম্য' নামে শ্রেষ্ঠ প্রমথগণ সৃষ্টি করিয়াছিল। সেই গণেরা সকলেই রুদ্রের তুল্য রৌদ্র এবং রুদ্রের সমান বল ও বিক্রমশালী হইয়াছিল ॥৩৬॥

ভীষণ মূর্ত্তি ও বিশাল শরীর সেই শত শত ও সহস্র সহস্র প্রমথ দক্ষযজ্ঞ ধ্বংস করিবার জন্য সে স্থান হইতে সত্বর গমন করিতে লাগিল ॥৩৭॥

তদনন্তর তাহারা কিলকিলা শব্দে আকাশ পরিপূর্ণ করিতে লাগিল। তখন সেই বিশাল শব্দে দেবতারা ভীত হইলেন, পর্ব্বত সকল বিশীর্ণ হইল, পৃথিবী কাঁপিতে লাগিল, বায়ু ঘুরিতে থাকিল এবং সমুদ্র সকল উদ্বেলিত হইতে লাগিল ॥৩৮—৩৯॥

তাহাদের তেজে অগ্নি দীপ্তি পাইতে থাকিল না, সূর্য্য দীপ্তিমান্ হইলেন না এবং অন্যান্য গ্রহ, নক্ষত্র ও চন্দ্র প্রকাশ পাইতে থাকিল না ॥৪০॥

প্রহরন্ত্যপরে ঘোরা যূপানুৎপাটয়ন্তি চ।
প্রমর্দ্দন্তি তথা চান্যে বিমর্দ্দন্তি তথা পরে ॥৪২॥
আধাবন্তি প্রধাবন্তি বায়ুবেগা মনোজবাঃ।
চূর্ণন্তে যজ্ঞপাত্রাণি দিব্যান্যাভরণানি চ ॥৪৩॥
বিশীর্ণা ইব দৃশ্যন্তে তারা ইব নভস্থলে।
দিব্যান্নপানভক্ষ্যাণাং রাশয়ঃ পর্বতোপমাঃ ॥৪৪॥
ক্ষীরনদ্যোঽথ দৃশ্যন্তে ঘৃতপায়সকর্দ্দমাঃ।
দধিমণ্ডোদকা দিব্যাঃ খণ্ডশর্করবালুকাঃ ॥৪৫॥
ষড়্রসা নিবহন্ত্যেতা গুড়কুল্যা মনোরমাঃ।
উচ্চাবচানি মাংসানি ভক্ষ্যাণি বিবিধানি চ ॥৪৬॥

ভারতকৌমুদী

ঋষয় ইতি। তিমিরীভূতে অন্ধকারাচ্ছন্নে যজ্ঞস্থানে, অপমানিতা নিমন্ত্রণাকরণাৎ অপমানং প্রাপিতাঃ প্রমথাঃ, নির্দ্দহন্তি স্ম যজ্ঞীয়বস্তূনি ॥৪১॥

প্রেতি। প্রহরন্তি ঋত্বিকাদীন্। প্রমর্দ্দন্তি পুষ্পাদীন্, বিমর্দ্দন্তি পত্রাদীন্ ॥৪২॥

আধাবন্তীতি। আধাবন্তি আগচ্ছন্তি, প্রধাবন্তি প্রতিষ্ঠন্তে ॥৪৩॥

বিশীর্ণা ইতি। রাশয়ঃ পাত্রপুঞ্জাঃ ॥৪৪॥

ক্ষীরেতি। ঘৃতপায়সান্যেব কর্দ্দমা যাসু তাঃ। এবমন্যত্র ॥৪৫॥

ষড়িতি। গুড়ানাং কুল্যাঃ ক্ষুদ্রাঃ সরিতঃ। উচ্চাবচানি বহুবিধানি ॥৪৬॥

সেই যজ্ঞস্থানটী অন্ধকারাচ্ছন্ন হইলে দেবগণ, ঋষিগণ ও মনুষ্যগণ আর দৃষ্টিগোচর হইলেন না। তখন অপমানিত প্রমথগণ যজ্ঞীয় বস্তু সকল দগ্ধ করিতে লাগিল ॥৪১॥

কতকগুলি ভয়ঙ্কর ভূত তত্রত্য লোকদিগকে প্রহার করিতে লাগিল, অনেক ভূত যূপ সকল উৎপাটন করিতে থাকিল; অপর ভূতেরা পুষ্পপ্রভৃতি নিষ্পেষণ করিতে লাগিল এবং অন্য ভূতেরা পত্রাদি মর্দ্দন করিতে থাকিল ॥৪২॥

অনেক ভূত বায়ুবেগে আসিতে লাগিল, বহুভূত মনোবেগে যাইতে থাকিল, অপর ভূতেরা যজ্ঞপাত্র ও দিব্য অলঙ্কার সকল চূর্ণ করিতে আরম্ভ করিল ॥৪৩॥

আকাশে নক্ষত্রগণের ন্যায় খাদ্য বস্তুর তৈজসপাত্র সকল ভগ্ন অবস্থায় পর্ব্বততুল্য দেখা যাইতে লাগিল ॥৪৪॥

সে স্থানে বহুতর দুগ্ধের নদী দেখা যাইতেছিল। ঘৃত ও পায়স ছিল সেইগুলির কর্দ্দম, দধি ও মণ্ড ছিল জল এবং উৎকৃষ্ট খণ্ডশর্করা ছিল বালুকা ॥৪৫॥

পানকানি চ দিব্যানি লেহ্যচূষ্যাণি যানি চ।
ভুঞ্জতে বিবিধৈর্বক্ত্রৈর্বিলুম্পন্ত্যাক্ষিপন্তি চ ॥৪৭॥
রুদ্রকোপান্মহাকায়াঃ কালাগ্নিসদৃশোপমাঃ।
ক্ষোভয়ন্ সুরসৈন্যানি ভীষয়ন্তঃ সমন্ততঃ।
ক্রীড়ন্তি বিবিধাকারাশ্চিক্ষিপুঃ সুরযোষিতঃ ॥৪৮॥
রুদ্রক্রোধাৎ প্রযত্নেন সর্বদেবৈঃ সুরক্ষিতম্।
তং যজ্ঞমদহচ্ছীঘ্রং রুদ্রকর্ম্মা সমন্ততঃ ॥৪৯॥
চকার ভৈরবং নাদং সর্বভূতভয়ঙ্করম্।
ছিত্ত্বা শিরো বৈ যজ্ঞস্য ননাদ চ মুমোদ চ ॥৫০॥
ততো ব্রহ্মাদয়ো দেবা দক্ষশ্চৈব প্রজাপতিঃ।
উচুঃ প্রাঞ্জলয়ঃ সর্বেঃ কথ্যতাং কো ভবানিতি ॥৫১॥

---

ভারতকৌমুদী

পানেতি। পানকানি পেয়দ্রব্যাণি। আক্ষিপন্তি বিকিরন্তি ॥৪৭॥

রুদ্রেতি। কালাগ্নিসদৃশ উপমাঃ প্রতিমা আকারা যেষাং তে। ক্ষোভয়ন্নিতি হুস্বাভাবাগমা-ভাব আর্ষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৮॥

রুদ্রেতি। রুদ্রস্যেব কর্ম্ম যস্য স বীরভদ্রঃ ॥৪৯॥

চকারেতি। যজ্ঞস্য মৃগরূপধারিণঃ ॥৫০॥

---

ষড়্বিধ রস ও গুড়ের বহুতর ক্ষুদ্র কৃত্রিম নদী সে স্থানে বহিত হইতেছিল এবং নানাবিধ মাংস ও বহুবিধ খাদ্য প্রস্তুত ছিল ॥৪৬॥

ভূতেরা নানাবিধ মুখদ্বারা তত্রত্য দিব্য লেহ্য, পেয় ও চূষ্য বস্তু সকল ভোজন করিতে থাকিল এবং বিনষ্ট ও বিক্ষিপ্ত করিতে লাগিল ॥৪৭॥

বিশাল শরীর, প্রলয়কালের অগ্নির ন্যায় তেজস্বী ও বিবিধ মূর্ত্তি ভূতগণ, মহাদেবের ক্রোধবশতঃ সকল দিক্ হইতে বিত্রস্ত করিতে থাকিয়া দেবসৈন্যগণকে বিক্ষুব্ধ করিল, ক্রীড়া করিতে থাকিল এবং দেবস্ত্রীগণকে নানাদিকে নিক্ষেপ করিতে লাগিল ॥৪৮॥

দেবতারা যত্নপূর্ব্বক বিশেষভাবে রক্ষা করিতে থাকিলেও রুদ্রকর্ম্মা বীরভদ্র রুদ্রের ক্রোধনিবন্ধন সত্বর সকল দিক্ হইতে সেই যজ্ঞ দগ্ধ করিলেন ॥৪৯॥

বীরভদ্র সর্ব্বপ্রাণীর ভয়জনক বিশাল গর্জ্জন করিলেন এবং মৃগরূপধারী যজ্ঞের শিরশ্ছেদ করিয়া সিংহনাদ করিয়া উঠিলেন, আর আমোদ করিতে থাকিলেন ॥৫০॥

বীরভদ্র উবাচ।

নাহং রুদ্রো ন বা দেবী নৈব ভোক্তুমিহাগতঃ।
দেব্যা মন্যুকৃতং মত্বা ক্রুদ্ধঃ সর্বাত্মকঃ প্রভুঃ ॥৫২॥
দ্রষ্টুং বা নৈব বিপ্রেন্দ্রান্নৈব কৌতূহলেন বা।
তব যজ্ঞবিঘাতার্থং সংপ্রাপ্তং বিদ্ধি মামিহ ॥৫৩॥
বীরভদ্র ইতি খ্যাতো রুদ্রকোপাদ্বিনিঃসৃতঃ।
ভদ্রকালীতি বিখ্যাতা দেব্যাঃ কোপাদ্বিনিঃসৃতা ॥৫৪॥
প্রেষিতৌ দেবদেবেন যজ্ঞান্তিকমিহাগতৌ।
শরণং গচ্ছ বিপ্রেন্দ্র! দেবদেবমুমাপতিম্।
বরং ক্রোধোঽপি দেবস্য বরদানং ন চান্যতঃ ॥৫৫॥
বীরভদ্রবচঃ শ্রুত্বা দক্ষো ধর্ম্মভৃতাংবরঃ।
তোষয়ামাস স্তোত্রেণ প্রণিপত্য মহেশ্বরম্ ॥৫৬॥

---

ভারতকৌমুদী

ভত ইতি। প্রাঞ্জলয়ঃ কৃতপাণিযুগলসংযোগাঃ ॥৫১॥
নেতি। দেবী দুর্গা। মন্যুকৃতং ক্রোধকরণম্ ॥৫২॥
দ্রষ্টুমিতি। বিপ্রেন্দ্রান্ ঋত্বিজঃ ॥৫৩॥
বীরেতি। বিনিঃসৃতস্তস্য মুখান্নির্গতঃ ॥৫৪॥
প্রেষিতাবিতি। প্রেষিতৌ আবাম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৫॥

---

তাহার পর ব্রহ্মাদি দেবগণ ও দক্ষপ্রজাপতি ইঁহারা সকলেই কৃতাঞ্জলি হইয়া বলিলেন—'আপনি কে?' ॥৫১॥

বীরভদ্র বলিলেন—'আমি রুদ্র নহি, ইনিও দুর্গা নহেন, কিংবা আমি ভোজন করিতে এখানে আসি নাই। দুর্গা ক্রোধ করিয়াছেন মনে করিয়া সর্ব্বময় প্রভু মহাদেব ক্রুদ্ধ হইয়াছেন ॥৫২॥

আমি ব্রাহ্মণগণকে দেখিবার জন্য কিংবা কৌতুকবশতঃ এখানে আসি নাই; কিন্তু আপনার যজ্ঞ ধ্বংস করিবার জন্যই এখানে আসিয়াছি; ইহা আপনি অবগত হউন ॥৫৩॥

আমি মহাদেবের ক্রোধে তাঁহার মুখ হইতে নির্গত হইয়াছি। আমার নাম 'বীর-ভদ্র' এবং দুর্গার কোপে ইনি নির্গত হইয়াছেন, ইঁহার নাম 'ভদ্রকালী' ॥৫৪॥

মহাদেব আমাদিগকে পাঠাইয়াছেন; সুতরাং আমরা এখানে যজ্ঞের নিকটে আসিয়াছি। ব্রাহ্মণশ্রেষ্ঠ! আপনি উমাপতি মহাদেবের শরণাপন্ন হউন। তাঁহার ক্রোধও ভাল; কিন্তু অন্যের বরদানও ভাল নহে' ॥৫৫॥

দক্ষ উবাচ।

প্রপদ্যে দেবমীশানং শাশ্বতং ধ্রুবমব্যয়ম্।
মহাদেবং মহাত্মানং বিশ্বস্য জগতঃ পতিম্ ॥৫৭॥
দক্ষঃ প্রজাপতির্যজ্ঞে দ্রব্যৈস্তৈঃ সুসমাহিতৈঃ।
আহূতা দেবতাঃ সর্ব্বা ঋষয়শ্চ তপোধনাঃ ॥৫৮॥
দেবো নাহূয়তে তত্র বিশ্বকর্ম্মা মহেশ্বরঃ।
ততঃ ক্রুদ্ধা মহাদেবী গণাংস্তত্র ব্যসর্জ্জয়ৎ ॥৫৯॥
প্রদীপ্তে যজ্ঞবাটে তু বিদ্রুতেষু দ্বিজাতিষু।
তারাগণমনুপ্রাপ্তে রৌদ্রে দীপ্তে মহাত্মনি ॥৬০॥
শূলনির্ভিন্নহৃদয়ৈঃ কূজদ্ভিঃ পরিচারকৈঃ।
নিখাতোৎপাটিতৈর্যূপৈরপবিদ্ধৈরিতস্ততঃ ॥৬১॥
উৎপতদ্ভিঃ পতদ্ভিশ্চ গৃধ্রৈরামিষগৃদ্ধিভিঃ।
পক্ষবাতবিনির্ধূতৈঃ শিবাশতনিনাদিতৈঃ ॥৬২॥
যক্ষগন্ধর্বসঙ্ঘৈশ্চ পিশাচোরগরাক্ষসৈঃ।
প্রাণাপানৌ সংনিরুধ্য বক্ত্রস্থানেন যত্নতঃ ॥৬৩॥

ভারতকৌমুদী

বীরেতি। প্রণিপত্য ভূতলে পতিত্বা ॥৫৬॥
প্রেতি। প্রপদ্যে শরণং গচ্ছামি। বিশ্বস্য সর্ব্বস্য ॥৫৭॥
বৈশম্পায়ন এবাহ দক্ষেতি। সুসমাহিতৈঃ সুসজ্জিতৈঃ ॥৫৮॥
দেব ইতি। বিশ্বং সৃষ্ট্যাদিকং সর্ব্বং কর্ম্ম যস্য সঃ ॥৫৯॥

বীরভদ্রের বাক্য শুনিয়া ধার্ম্মিকশ্রেষ্ঠ দক্ষ, প্রণিপাতপূর্ব্বক স্তবদ্বারা মহাদেবকে সন্তুষ্ট করিলেন ॥৫৬॥

দক্ষ বলিলেন—'ঈশ্বর নিত্য, নিশ্চল, অবিনশ্বর, মহাত্মা ও সমস্ত জগতের অধিপতি, দেব মহাদেবের আমি শরণাপন্ন হইতেছি' ॥৫৭॥

(বৈশম্পায়ন বলিলেন—) সুসজ্জিত সেই সকল দ্রব্যদ্বারা অনুষ্ঠেয় দক্ষপ্রজাপতির যজ্ঞে সমস্ত দেবতা, ঋষি ও তপস্বীদিগকে আহ্বান করা হইয়াছিল ॥৫৮॥

কিন্তু সেই যজ্ঞে সর্ব্বকর্ত্তা মহাদেবকে আহ্বান করা হয় নাই; তাহাতে মহাদেবী দুর্গা ক্রুদ্ধ হইয়া ভূতগণকে সে স্থানে পাঠাইয়াছিলেন ॥৫৯॥

(৫৯) তত্র ক্রুদ্ধাঃ···বঙ্গ।

বিচার্য্য সর্ব্বতো দৃষ্টিং বহুদৃষ্টিরমিত্রজিৎ।
সহসা দেবদেবেশো হ্যগ্নিকুণ্ডাৎ সমুত্থিতঃ ॥৬৪॥
বিভ্রৎ সূর্য্যসহস্রস্য তেজঃ সম্বর্ত্তকোপমঃ।
স্মিতং কৃত্বাব্রবীদ্বাক্যং ব্রূহি কিং করবাণি তে ॥৬৫॥ (কুলকম্)
শ্রাবিতে চ মখাধ্যায়ে দেবানাং গুরুণা ততঃ।
তমুবাচাঞ্জলিং কৃত্বা দক্ষো দেবং প্রজাপতিঃ।
ভীতশঙ্কিতবিত্রস্তঃ সবাষ্পবদনেক্ষণঃ ॥৬৬॥

দক্ষ উবাচ।

যদি প্রসন্নো ভগবান্ যদি বাহং ভবৎপ্রিয়ঃ।
যদি বাহমনুগ্রাহ্যো যদি বা বরদো মম ॥৬৭॥

ভারতকৌমুদী

প্রেতি। প্রদীপ্তে প্রজ্বলিতে, বিক্রুতেষু অপসৃতেষু। অনুপ্রাপ্তে প্রবিষ্টে, দীপ্তে বহ্নৌ। কূজদ্ভিঃ আর্ত্তনাদং কুর্ব্বদ্ভিঃ। আদৌ নিখাতাঃ পশ্চাদুৎপাটিতাস্তৈঃ, অপবিদ্ধৈর্নিক্ষিপ্তৈঃ। আমিষগৃদ্ধিভির্মাংসলোলুপৈঃ। এতা ভাবে সপ্তমীবহুতীয়াঃ। বিচার্য্য চারয়িত্বা। সংবর্ত্তকোপমঃ প্রলয়কালীনাগ্নিতুল্যঃ ॥৬০—৬৫॥

শ্রাবিত ইতি। মখাধ্যায়ে যজ্ঞাধ্যায়ে, গুরুণা বৃহস্পতিনা। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৬॥

সেই যজ্ঞস্থান প্রজ্বলিত হইলে, ব্রাহ্মণেরা পলায়ন করিলে এবং প্রজ্বলিত ভীষণ ও বিশাল অগ্নি যাইয়া নক্ষত্রগণের মধ্যে প্রবেশ করিলে, শূলবিদীর্ণহৃদয় পরিচারকেরা আর্ত্তনাদ করিতে লাগিলে, ভূতেরা প্রোথিত যূপসকল উৎপাটন করিয়া ইতস্ততঃ নিক্ষেপ করিতে থাকিলে, মাংসলোভী গৃধ্রগণ, উড্ডীন ও পতিত হইতে থাকিয়া পক্ষবায়ুদ্বারা সমস্ত কম্পিত করিতে লাগিলে, শত শত শৃগাল রব করিতে থাকিলে এবং যক্ষ, গন্ধর্ব, পিশাচ, নাগ ও রাক্ষসগণ পলায়ন করিতে থাকিলে, বহুনেত্র ও শত্রুবিজয়ী মহাদেব যত্নপূর্ব্বক মুখদ্বারা প্রাণ ও অপান বায়ুকে রুদ্ধ করিয়া, সকল দিকে দৃষ্টিপাত করিতে থাকিয়া, সহসা অগ্নিকুণ্ড হইতে উত্থিত হইয়া, প্রলয়কালীন অগ্নির ন্যায় সহস্র সূর্য্যের তেজ ধারণ করিয়া, ঈষৎ হাস্যপূর্ব্বক এই কথা বলিলেন—'বল, আমি তোমার কি করিব' ॥৬০—৬৫॥

তাহার পর বৃহস্পতি যজ্ঞাধ্যায় শ্রবণ করাইলে, দক্ষপ্রজাপতি ভীত, শঙ্কিত ও বিত্রস্ত হইয়া, অঞ্জলি বন্ধন করিয়া, বাষ্পাকুলনেত্রে ও অশ্রুপূর্ণবদনে মহাদেবকে বলিলেন ॥৬৬॥

যদ্দগ্ধং ভক্ষিতং পীতমশিতং যচ্চ নাশিতম্।
চূর্ণীকৃতাপবিদ্ধঞ্চ যজ্ঞসম্ভারমীদৃশম্ ॥৬৮॥
দীর্ঘকালেন মহতা প্রযত্নেন সুসঞ্চিতম্।
তন্ন মিথ্যা ভবেন্মহ্যং বরমেতমহং বৃণে ॥৬৯॥ (বিশেষকম্)
তথাস্ত্বিত্যাহ ভগবান্ ভগনেত্রহরো হরঃ।
ধর্ম্মাধ্যক্ষো বিরূপাক্ষস্ত্র্যক্ষো দেবঃ প্রজাপতিঃ ॥৭০॥
জানুভ্যামবনীং গত্বা দক্ষো লব্ধ্বা ভবাম্বরম্।
নাম্নামষ্টসহস্রেণ স্তুতবান্ বৃষভধ্বজম্ ॥৭১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে দক্ষযজ্ঞবিনাশে ষট্সপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

যদীতি। অনুগ্রাহ্যো ভবতা। অশিতং ব্যাপ্তং চরণাদিনা মর্দ্দিতমিত্যর্থঃ। অশু ব্যাপ্তাবিত্যস্য ক্তে প্রয়োগঃ। অপবিদ্ধং নিক্ষিপ্তম্। সম্ভারশব্দস্য ক্লীবত্বমার্ষম্। মিথ্যা ব্যর্থম্, মহ্যং মম ॥৬৭—৬৯॥

তথেতি। ভগস্য তদাখ্যস্য দেববিশেষস্য নেত্রং হরতি তত্র দক্ষযজ্ঞ এব নাশয়তীতি সঃ। ধর্ম্মাধ্যক্ষো ধর্ম্মনিয়ন্তা, বিরূপাণি বিসদৃশানি শশিসূর্য্যাগ্নিময়ানি অক্ষীণি যস্য সঃ, ত্র্যক্ষস্ত্রিলোচনঃ, প্রজাপতির্লোকেশ্বরঃ ॥৭০॥

## ভারতভাবদীপঃ

প্রাচেতসস্যেতি। বৃত্রগীতোপসংহারে—"অয়ং স ভগবান্ দেবঃ পিতামহ! জনার্দ্দনঃ। সনৎকুমারো বৃত্রায় যত্তদাখ্যাতবান্ পুরা॥" ইতি শ্রীকৃষ্ণস্য প্রকরণপ্রতিপাদ্যত্বোক্ত্যা নির্ব্বিশেষব্রহ্মাবাপ্তিদ্বারত্বমুক্তম্; তৎপ্রসক্তানুপ্রসক্তত্বেন বৃত্রবধং জ্বরোৎপত্তিং চোক্ত্বা পুনরপি তস্যৈব মূর্তিমতঃ পরমেশ্বরস্য পরমকারুণিকত্বং দর্শয়িতুং দ্বিষন্তমপি ভগবান্ দণ্ডপূর্ব্বকমনুগৃহ্লাতীতি দক্ষাখ্যায়িকামুখেনোক্তম্; তত্র কৈমুতিকন্যায়েন ভক্তেষ্বনুগ্রহঃ সিধ্যতীতি ভক্ত্যা ভগবত্তোষণার্থং নাম্নামষ্ট-

'ভগবন্! আপনি যদি আমার প্রতি প্রসন্ন হইয়া থাকেন, আমি যদি আপনার প্রিয় হই, আপনি যদি আমার প্রতি অনুগ্রহ করেন এবং আমাকে বরদান করেন, তাহা হইলে আপনার অনুচরেরা যে সকল যজ্ঞীয় দ্রব্য দগ্ধ করিয়াছে, ভক্ষণ করিয়াছে, পান করিয়াছে, মর্দ্দন করিয়াছে, নাশ করিয়াছে, চূর্ণ করিয়াছে এবং বিক্ষিপ্ত করিয়াছে; ঐ সকল দ্রব্য দীর্ঘকালে ও মহাযত্নে সঞ্চয় করিয়াছিলাম; আমার ঐ সকল দ্রব্য যেন ব্যর্থ হয় না, আমি এই বরই প্রার্থনা করি' ॥৬৭—৬৯॥

তখন ভগনেত্রহারী ধর্ম্মনিয়ন্তা বিরূপাক্ষ, ত্রিলোচন ও লোকেশ্বর ভগবান্ মহাদেব বলিলেন—'তাহাই হইবে' ॥৭০॥

* '...ত্র্যশীত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ পি, নি অধ্যায়সংখ্যাভিন্নাস্তি।

# সপ্তসপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:০:—

যুধিষ্ঠির উবাচ।

যৈর্নামধেয়ৈঃ স্তুতবান্ দক্ষো দেবং প্রজাপতিঃ।
বক্তুমর্হসি মে তাত! শ্রোতুং শ্রদ্ধা মমানঘ! ॥১॥

### ভারতকৌমুদী

জানুভ্যামিতি। অষ্টসহস্রেণ অষ্টাধিকসহস্রেণ অষ্টাধিকসহস্রান্তর্গতপ্রধাননামসমূহেনেত্যর্থো মন্তব্যঃ। পরাধ্যায়ে তৎসংখ্যকনাম্নামলাভাৎ ॥৭১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে ষট্‌সপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ॥০॥

—:০:—

যৈরিতি। দেবং মহাদেবম্। অত্রেদমবধেয়ম্—ন খলু বৈশম্পায়ন-জনমেজয়সংবাদান্তর্গতং 'নাম্নামষ্টসহস্রেণ' ইত্যাকর্ণ্য যুধিষ্ঠিরস্যেয়ং জিজ্ঞাসা; অপি তু প্রাচীনপরম্পরয়া তৎস্তববৃত্তান্ত-শ্রবণাদেবেতি নানুপপত্তিঃ ॥১॥

### ভারতভাবদীপঃ

সহস্রঞ্চ বক্তুময়মধ্যায় আরভ্যতে, মোক্ষধর্ম্মেষু পাঠাচ্চাস্য স্তবস্য সাক্ষাত্তত্ত্বজ্ঞানহেতুতয়া শমদমাদিব মোক্ষোপযোগিত্বম্, ইতরেষাস্তু যজ্ঞাদিবচ্চিত্তশুদ্ধ্যুৎপাদনদ্বারা তদ্ধেতুত্বমিত্যয়মেব পদশঃ সম্যগ্বিভজ্যতে। তত্র প্রাচেতসস্য দক্ষস্যেত্যাদির্নাম্নামষ্টসহস্রেণ স্তুতবান্ বৃষভধ্বজমিত্যন্তঃ স্পষ্টার্থো গ্রন্থঃ। তস্য তাৎপর্য্যম্—পরমেশ্বরদ্রোহিণা কৃতং কর্ম্মানর্থাবহং তদনুগ্রহমন্তরেণ দুশ্চিকিৎস্যং চেতি স এব প্রার্থ্য ইতি ॥১—৭১॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্‌সপ্তত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৭৬॥

তৎপরে দক্ষপ্রজাপতি মহাদেবের নিকট বর লাভ করিয়া, ভূতলে জানুযুগল স্থাপনপূর্ব্বক অষ্টোত্তরসহস্র নামের মধ্যে প্রধান নাম সমূহদ্বারা মহাদেবের স্তব করিলেন' ॥৭১॥

—:০:—

যুধিষ্ঠির বলিলেন—'নিষ্পাপ পিতামহ! দক্ষপ্রজাপতি যে সকল নামদ্বারা মহাদেবের স্তব করিয়াছিলেন, আপনি আমার নিকট সেই সকল নাম বলুন; তাহা শুনিবার জন্য আমার ইচ্ছা জন্মিয়াছে' ॥১॥

ভীষ্ম উবাচ।

শ্রূয়তাং দেবদেবস্য নামান্যদ্ভুতকর্ম্মণঃ।
গূঢ়ব্রতস্য গুহ্যানি প্রকাশানি চ ভারত ! ॥২॥

দক্ষ উবাচ।

নমস্তে দেবদেবেশ ! দেবারিবলসূদন ! ।
দেবেন্দ্রবলবিষ্টম্ভ ! দেবদানবপূজিত ! ॥৩॥

ভারতকৌমুদী

শ্রূয়তামিতি। গূঢ়ব্রতস্য গুপ্তক্রিয়স্য, গুহ্যানি গুপ্তানি ॥২॥

নম ইতি। দেবেন্দ্রবলস্য বিষ্টম্ভ আশ্রয় ! ॥৩॥

ভারতভাবদীপঃ

যৈর্নামধেয়ৈরিতি উত্তরার্দ্ধে তানীতি শেষঃ ॥১॥ নন্বিহ নাম্নামষ্টসহস্রেণেত্যষ্টাধিকং সহস্রং নাম্নাং বক্তব্যত্বেন প্রতিজ্ঞাতম্। তত্র নামপাঠে কিঞ্চিদধিকানি ষট শতনামান্যুপলভ্যন্তে। ন চ স্তুতিপাদেভ্যো বিপরিণামেন নামান্যূহ্যেতুং শক্যন্তে অন্যশব্দস্যার্থত্বকল্পনে প্রমাণাভাবাৎ। ন চ তাবতাপি সংখ্যাপূর্ত্তিঃ সম্ভবতি তস্মাদগলিত ইহ নামসমাম্নায় ইত্যব্যাখ্যেয়মেতৎ সহস্রনামস্তোত্রং নাপি পঠনীয়ং ন্যূনত্বেন বাগ্ বজ্রাৎ বাগ্ বজ্রো হি মন্ত্রোঽধ্যেতারং নাশয়তি। তথা চোক্তং শিক্ষায়াম্—"মন্ত্রো হীনঃ স্বরতো বর্ণতো বা মিথ্যাপ্রযুক্তো ন তমর্থমাহ। স বাগ্ বজ্রো যজমানং হিনস্তি যথেন্দ্রশত্রুঃ স্বরতোঽপরাধাৎ ॥" ইতীন্দ্রং হন্তুকামেন ত্বষ্ট্রা পুত্রার্থিনা "স্বাহেন্দ্রশত্রুর্বর্দ্ধস্বে"তি মন্ত্রেণ হোমং কুর্ব্বতেন্দ্রপদং স্বেষ্টসিদ্ধয়েঽন্তোদাত্তং প্রযোজ্যং তচ্চ ন প্রযুক্তং প্রত্যুতাদ্যুদাত্তমেব তৎ-পঠিতমিতীন্দ্র এব তৎপুত্রস্য নাশকো জাত ইত্যুপাখ্যায়তে ত্বষ্টা হতপুত্র ইত্যনুবাকে। তস্মাদস্য স্তবস্য মোক্ষমন্ত্রত্বাদ্বর্ণতশ্চাত্যন্তহীনত্বান্নেষ্টার্থপ্রদত্বং যুজ্যতেঽপি তু পাঠকানর্থকরত্বমেবেতি চেদুচ্যতে, ইদমিহ জাবালাঃ সমামনন্তি—"অথ হৈনং ব্রহ্মচারিণ উচুঃ কিং জপ্যেনামৃতত্বং ব্রূহীতি সহোবাচ যাজ্ঞবল্ক্যঃ শতরুদ্রিয়েণেত্যেতানি হ বা অমৃতস্য নামধেয়ান্যেতৈর্হ বা অমৃতো ভবতী"তি। অত্র নামজপস্যামৃতসাধনত্বং গম্যতে তেষাঞ্চ নাম্নাং ন্যূনাধিকভাবেনানেকাসু শাখাসু পঠিতানাং গুণোপসংহারন্যায়েনৈকত্রোপসংহারেণ ভবিতব্যম্। তচ্চাস্মদাদীনামশক্যমিতি ভগবান্ বাদরায়ণ-স্তৈত্তিরীয়কবাজসনেয়কাদিপ্রসিদ্ধশাখাস্ববিদ্যমানানাং নাম্নামুপসংহারমিহ কৃতবান্। যথা স্থাপ-স্তম্বাদিঃ কল্পকারঃ স্বপরশাখাস্থান্যঙ্গান্যুপদিশ্যাগ্নেয়মষ্টাকপালমিতি যথাসমাম্নাতমিতি মধ্যে প্রধানং সিদ্ধবন্নির্দিশ্য পুনরুপরিষ্টাদঙ্গান্যঙ্গান্যুপদিশতি তদ্বদিহাপি "নমস্তে দেবদেবেশে"ত্যাদিনা কানিচিন্নামান্যুপদিশ্য "ত্রিসৌপর্ণং তথা ব্রহ্মযজুষাং শতরুদ্রিয়"মিতি সুপর্ণশতরুদ্রিয়ে নামমালায়াং সিদ্ধবন্নির্দিশ্য শেষমপি নামধেয়গণং পঠতি। তথা চ যথাপ্রতিজ্ঞাতমষ্টোত্তরসহস্রনাম্নাং সংখ্যা পূর্য্যতেনান্যথা—তদিদমভিপ্রেত্যোক্তং গুহ্যানীতি। গুহ্যান্যশ্রদ্ধাদ্যুপহতেষ্বপ্রকাশ্যানি ॥২॥

---

ভীষ্ম বলিলেন—'ভরতনন্দন ! তুমি অদ্ভুতকর্ম্মা ও গুপ্তক্রিয়াকারী মহাদেবের গুপ্ত ও প্রকাশিত নাম সকল শ্রবণ কর' ॥২॥

দুর্লভত্বঞ্চ মোক্ষস্য বিজ্ঞায় শ্রুতিপূর্ব্বকম্ ।
বহুমানমলব্ধেষু লব্ধে মধ্যস্থতাং পুনঃ ॥৪০॥
বিষয়াণাঞ্চ দৌরাত্ম্যং বিজ্ঞায় নৃপতে ! পুনঃ ।
গতাসূনাঞ্চ কৌন্তেয় ! দেহান্ দৃষ্ট্বা তথাশুভান্ ॥৪১॥
বাসং কুলেষু জন্তুনাং দুঃখং বিজ্ঞায় ভারত ! ।
ব্রহ্মঘ্নানাং গতিং জ্ঞাত্বা পতিতানাং সুদারুণাম্ ॥৪২॥
সুরাপানে চ সক্তানাং ব্রাহ্মণানাং দুরাত্মনাম্ ।
গুরুদারপ্রসক্তানাং গতিং বিজ্ঞায় চাশুভাম্ ॥৪৩॥
জননীষু চ বর্ত্তন্তে যেন সম্যক্ যুধিষ্ঠির ! ।
সদেবকেষু লোকেষু যেন বর্ত্তন্তি মানবাঃ ॥৪৪॥
তেন জ্ঞানেন বিজ্ঞায় গতিঞ্চাশুভকর্ম্মণাম্ ।
তির্য্যগ্‌যোনিগতানাঞ্চ বিজ্ঞায় গতয়ঃ পৃথক্ ॥৪৫॥

ভারতকৌমুদী

পুনরপি সংসারে নানাদুঃখমবলোক্য কশ্চিন্মোক্ষায় যতত ইতি ত্রয়োদশভিঃ শ্লোকৈঃ কুলকেনাহ দুর্লভত্বমিতি । শ্রুতিপূর্ব্বকং গুরুপ্রভৃতিবাক্যশ্রবণপূর্ব্বকম্ । অলব্ধেষু অভীষ্টেষু বস্তুষু বহুমানমত্যাদরম্, লব্ধে অভীষ্টে বস্তুনি চ মধ্যস্থতামৌদাসীন্যম্ অবলম্ব্যেতি শেষঃ । বিষয়াণাং শব্দস্পর্শাদীনাং দৌরাত্ম্যং দুঃখজনকত্বম্ । গতাসূনাং নির্গতপ্রাণানাম্ । কুলেষু গৃহেষু, দুঃখং দুঃখজনকম্,

ভারতভাবদীপঃ

মেত্যাহ—ঐশ্বর্য্যাদিতি ॥৩০—৩৫॥ উপপ্লবানুপরাগান্, তেজসঃ সূর্য্যস্য ॥৩৬॥ দ্বন্দ্বানাং দম্পতীনাম্ ॥৩৭—৩৮॥ কচিৎ পুংসি ॥৩৯॥ বহুমানমত্যাদরং মধ্যস্থতামৌদাসীন্যম্ ॥ ০। দৌরাত্ম্যং

সহস্র সহস্র মানুষের মধ্যে কোন মানুষ মোক্ষবুদ্ধি অবলম্বন করিয়া থাকেন ॥১৮—৩৯॥

গুরু ও বেদান্তবাক্য শ্রবণ করিয়া মুক্তির দুর্লভতা জানিতে হইবে ; অভীষ্ট বস্তু না পাইলে ও ভগ্নোৎসাহ হইবে না এবং অভীষ্ট বস্তু পাইলেও উদাসীনই থাকিবে। কুন্তীনন্দন রাজা ! শব্দস্পর্শপ্রভৃতি বিষয় দুঃখই উৎপাদন করে, ইহা বুঝিতে হইবে এবং মৃতলোকের দেহকে বীভৎস বলিয়া জানিবে। ভরতনন্দন ! বাস করা প্রাণিগণের দুঃখজনক ইহা বুঝিতে হইবে এবং ব্রহ্মহত্যাকারী পতিতগণের অতিদারুণ গতি হয় ইহা জানিবে। সুরাপানে ব্যাপৃত দুরাত্মা ব্রাহ্মণগণের এবং গুরুদারগামী লোকদিগের অত্যন্ত অমঙ্গলজনক গতি হয় ইহা অবগত হইবে। যুধিষ্ঠির ! যাহারা জননীর নিকটে সমীচীন ভাবে না থাকে এবং যাহারা দেবালয়ে কিংবা মানুষের সঙ্গে

বেদবাদাংস্তথা চিত্রানৃতূনাং পর্য্যয়াংস্তথা।
ক্ষয়ং সংবৎসরাণাঞ্চ মাসানাঞ্চ ক্ষয়ং তথা ॥৪৬॥
পক্ষক্ষয়ং তথা দৃষ্ট্বা দিবসানাঞ্চ সংক্ষয়ম্।
ক্ষয়ং বৃদ্ধিঞ্চ চন্দ্রস্য দৃষ্ট্বা প্রত্যক্ষতস্তথা ॥৪৭॥
বৃদ্ধিং দৃষ্ট্বা সমুদ্রাণাং ক্ষয়ং তেষাং তথা পুনঃ।
ক্ষয়ং ধনানাং দৃষ্ট্বা চ পুনর্বৃদ্ধিং তথৈব চ ॥৪৮॥
সংযোগানাং ক্ষয়ং দৃষ্ট্বা যুগানাঞ্চ বিশেষতঃ।
ক্ষয়ঞ্চ দৃষ্ট্বা শৈলানাং ক্ষয়ঞ্চ সরিতাং তথা ॥৪৯॥
বর্ণানাঞ্চ ক্ষয়ং দৃষ্ট্বা ক্ষয়ান্তঞ্চ পুনঃ পুনঃ।
জরাং মৃত্যুং তথা জন্ম দৃষ্ট্বা দুঃখানি চৈব হ ॥৫০॥
দেহদোষাংস্তথা জ্ঞাত্বা তেষাং দুঃখঞ্চ তত্ত্বতঃ।
দেহবিক্লবতাঞ্চৈব সম্যগ্ বিজ্ঞায় তত্ত্বতঃ ॥৫১॥
আত্মদোষাংশ্চ বিজ্ঞায় সর্ব্বানাত্মনি সংশ্রিতান্।
স্বদেহাদুত্থিতান্ গন্ধাংস্তথা বিজ্ঞায় চাশুভান্ ॥৫২॥ (কুলকম্)

## ভারতকৌমুদী

অশুভাং ঘোরনরকপ্রাপ্তিরূপাম্। সম্যক্ ভক্তভাবেন। ন বর্ত্তন্তি ন্যায্যভাবেন ন বর্ত্তন্তে। তেন পূর্ব্বোক্তানুরূপেণ। গতয়ো গতীঃ। চিত্রান্ নানাবিধান্, পর্য্যয়ান্ পরিবর্ত্তনানি। প্রত্যক্ষত ইত্যনেন ক্ষয়ে সংশয়শূন্যতা সূচিতা। ক্ষয়ং হ্রাসম্। সংযোগানাং স্ত্রীপুরুষাদিমেলনানাম্। বর্ণানাং দেহরঙ্গাণাম্, জরাং ক্ষয়ান্তামিতি লিঙ্গবিপরিণামেন সম্বন্ধঃ। দেহস্য বিক্লবতাং জরারোগাদিনা অকর্ম্মণ্যতাম্। আত্মদোষান্ কামাদীন্। এতান্ বিজ্ঞায় কশ্চিন্মোক্ষে যতত ইতি শেষঃ ॥৪০—৫২॥

## ভারতভাবদীপঃ

বন্ধহেতুতাম্ ॥৪১॥ কুলেষু গৃহেষু ॥৪২—৪৫॥ সংবৎসরক্ষয়ো বৃহস্পতের্মধ্যমরাশিভোগয়োরন্তরালে সূর্য্যস্য দ্বিরেকরাশিসংক্রমে ভবতি। মাসক্ষয়ো দর্শয়োরন্তরালে সূর্য্যসংক্রান্তিদ্বয়ম্ ॥৪৬॥ পক্ষক্ষয়ঃ সার্দ্ধচতুর্দশদিনমধ্যে পর্ব্বদ্বয়ং তদা ত্রয়োদশভির্দিনৈঃ পক্ষো ভবতি। দিবসক্ষয়ঃ সূর্য্যোদয়য়োরন্ত-

ন্যায্যভাবে না চলে, তাহাদেরও অতি দারুণ গতি হইয়া থাকে, ইহা জানিবে। সেইরূপ জ্ঞানদ্বারা পাপীদিগের গতি এবং পশুপক্ষিপ্রভৃতির পৃথক্ পৃথক্ গতি জানিবে। নানাবিধ বেদবাক্য, ঋতুপরিবর্ত্তন এবং বৎসর ও মাসের অতিক্রম অবগত হইবে। পক্ষ ও দিনের অতিক্রম এবং চন্দ্রের ক্ষয় ও বৃদ্ধি প্রত্যক্ষ দেখিবে।

(৫১) দেহবিপ্লবতাঞ্চৈব...বর্দ্ধ নি।

যুধিষ্ঠির উবাচ।

কান্ স্বগাত্রোদ্ভবান্ দোষান্ পশ্যস্যমিতবিক্রম!।
এতন্মে সংশয়ং কৃৎস্নং বক্তুমর্হসি তত্ত্বতঃ ॥৫৩॥

ভীষ্ম উবাচ।

পঞ্চ দোষান্ প্রভো! দেহে প্রবদন্তি মনীষিণঃ।
মার্গজ্ঞাঃ কাপিলাঃ সাংখ্যাঃ শৃণু তানরিসূদন! ॥৫৪॥
কামক্রোধৌ ভয়ং নিদ্রা পঞ্চমঃ শ্বাস উচ্যতে।
এতে দোষাঃ শরীরেষু দৃশ্যন্তে সর্ব্বদেহিনাম্ ॥৫৫॥
ছিন্দন্তি ক্ষময়া ক্রোধং কামং সঙ্কল্পবর্জ্জনাৎ।
সত্ত্বসংসেবনান্নিদ্রামপ্রমাদাদ্ভয়ং তথা।
ছিন্দন্তি পঞ্চমং শ্বাসমল্পাহারতয়া নৃপ! ॥৫৬॥

ভারতকৌমুদী

কানিতি। এতদিতি ক্লীবত্বমার্ষম্ ॥৫৩॥
পঞ্চেতি। মার্গজ্ঞা মুক্তিপথবিদঃ ॥৫৪॥
কামেতি। শ্বাসো দ্রুতশ্বাসত্যাগঃ ॥৫৫॥
ছিন্দন্তীতি। সঙ্কল্পবর্জ্জনাৎ ভোগ্যভোগেচ্ছাত্যাগাৎ। সত্ত্বসংসেবনাৎ কুত্রাপ্যধ্যবসায়করণাৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৬॥

সমুদ্র ও ধনের হ্রাস ও বৃদ্ধি দেখিবে। স্ত্রী ও পুরুষের বিচ্ছেদ, যুগের পরিবর্ত্তন, পর্ব্বতের বিনাশ ও নদীর বিলোপ প্রত্যক্ষ দেখিবে। শরীরের বর্ণের ক্ষয় এবং জন্ম, জরা ও মৃত্যুর বার বার ক্ষয়, আর নানাবিধ দুঃখ পর্য্যালোচনা করিবে। দেহের দোষ, সেই দোষ হইতে দুঃখ ও দেহের অকর্ম্মণ্যতা যথার্থরূপে জানিবে। আত্মস্থিত সমস্ত দোষ এবং দেহ হইতে উৎপন্ন বীভৎস গন্ধ অবগত হইয়া, সহস্রের মধ্যে কোন লোক মুক্তি লাভের জন্য চেষ্টা করে' ॥৪০—৫২॥

যুধিষ্ঠির বলিলেন—'অমিতবিক্রম পিতামহ! আপনি নিজ দেহোৎপন্ন কি কি দোষ দেখিতেছেন? আমার এই সংশয়ের উত্তর যথার্থরূপে বলুন' ॥৫৩॥

ভীষ্ম বলিলেন—'শত্রুদমন রাজা! মুক্তিমার্গবিৎ কপিলমতানুসারী সাংখ্যমতাবলম্বী পণ্ডিতেরা দেহের পাঁচটী দোষ বলিয়া থাকেন, তাহা তুমি শ্রবণ কর ॥৫৪॥

কাম, ক্রোধ, ভয়, নিদ্রা ও দ্রুত শ্বাস—এই পাঁচটী দোষ সমস্ত দেহীর দেহে দেখা যায় ॥৫৫॥

গুণান্ গুণশতৈর্জ্ঞাত্বা দোষান্ দোষশতৈরপি।
হেতূন্ হেতুশতৈশ্চিত্রৈশ্চিত্রান্ বিজ্ঞায় তত্ত্বতঃ ॥৫৭॥
অপাং ফেনোপমং লোকং বিষ্ণোর্মায়াশতৈর্বৃতম্।
চিত্রভিত্তিপ্রতীকাশং নলসারমনর্থকম্ ॥৫৮॥
তমঃ শ্বভ্রনিভং দৃষ্ট্বা বর্ষবুদ্বুদসন্নিভম্।
নাশপ্রায়ং সুখাদ্ধীনং নাশোত্তরমিহাবশম্ ॥৫৯॥
রজস্তমসি সংমগ্নং পঙ্কে দ্বিপমিবাবশম্।
সাংখ্যা রাজন্! মহাপ্রজ্ঞাস্ত্যক্ত্বা স্নেহং প্রজাকৃতম্ ॥৬০॥ (কলাপকম্)

## ভারতকৌমুদী

অথ চতুর্ভিঃ শ্লোকৈঃ কলাপকেন বিরাগমভিধায় মুক্তিমভিধত্তে গুণানিতি। গুণশতৈঃ ক্ষমাদিভিঃ সহ স্থিতান্, গুণান্ দয়াদীন্, দোষশতৈঃ ক্রোধাদিভিঃ সহ স্থিতান্, দোষান্ কামাদীন্, চিত্রৈর্নানাবিধৈঃ হেতুশতৈর্গুণদোষয়োঃ কারণশতৈঃ সহ স্থিতান্, হেতূন্ দৌঃস্থ্য-সৌন্দর্য্যাদীন্। অপাং জলস্য, লোকং জগৎ। চিত্রভিত্তিপ্রতীকাশং আলেখ্যপটসদৃশমস্থায়িনম্, নলসারং নলাখ্যতৃণবদন্তঃসারশূন্যম্। তমসা অন্ধকারেণ পূর্ণং শ্বভ্রং গর্ত্তমিতি তমঃশ্বভ্রং তন্নিভম্। নাশ এব প্রায়ো বহুলো যত্র তম্, নাশোত্তরং ক্ষয়াত্মম্। দ্বিপং গজম্, প্রজাকৃতং পুত্রাদিভিরুৎপাদিতং স্নেহং ত্যক্ত্বা মহাপ্রাজ্ঞাঃ সাংখ্যা জ্ঞানার্জ্জনেন মুচ্যন্ত ইতি শেষঃ ॥৫৭—৬০॥

## ভারতভাবদীপঃ

রালে ভিথিত্রস্পর্শঃ। কালাভিমানিদেবতানামপি ক্ষয়োদয়ৌ দৃশ্যেতে কিমুত কাল্যমানানাং মদ্মদাদীনামিতি ভাবঃ ॥৪৭—৫১॥ বাহ্যদোষানুক্ত্বা দেহজান্ দোষানাহ—স্বদেহাদিতি। উত্থিতান্ দোষানিত্যনুষঙ্গঃ ॥৫৭॥ নলসারং নলতৃণবদন্তঃসারহীনম্ ॥৫৮॥ নাশপ্রায়ং নাশবহুলম্

রাজা! ক্ষমাদ্বারা ক্রোধ, সঙ্কল্প ত্যাগ দ্বারা কাম, কার্য্যের উদ্যমদ্বারা নিদ্রা, সাবধানতাদ্বারা ভয় এবং অল্পাহারদ্বারা দ্রুতশ্বাস যোগীরা নষ্ট করিয়া থাকেন ॥৫৬॥

বহু গুণের সহিত গুণ থাকে এবং অনেক দোষের সহিত দোষ অবস্থান করে, আর নানাবিধ হেতুর সহিত বহুবিধ হেতু থাকে, ইহা যথার্থভাবে জানিবে। এই জগৎ জলের ফেনের ন্যায় অনিত্য, বিষ্ণুর মায়ায় আবৃত, আলেখ্যপটের ন্যায় নশ্বর এবং নলের ন্যায় অন্তঃসারশূন্য ও অনর্থক। এই জগৎ অন্ধকার পূর্ণ গর্ত্তের ন্যায় এবং বর্ষাজলের বুদ্বুদের তুল্য এবং সুখশূন্য, পরাধীন ও ক্ষণভঙ্গুর। আর হস্তী যেমন কর্দ্দমে মগ্ন হইয়া অবশ হয়, সেইরূপ এই জগৎ রজোগুণ ও তমোগুণে মগ্ন থাকিয়া অবশ হইয়া রহিয়াছে। রাজা! মহাপ্রাজ্ঞ সাংখ্যজ্ঞানীরা ইহা জানিয়া এবং পুত্রাদির স্নেহপাশ ছেদন করিয়া মুক্তিলাভ করেন ॥৫৭—৬০॥

জ্ঞানযোগেন সাংখ্যেন ব্যাপিনা মহতা নৃপ।।
রাজসানশুভান্ গন্ধাংস্তামসাংশ্চ তথাবিধান্ ॥৬১॥
পুণ্যাংশ্চ সাত্ত্বিকান্ গন্ধান্ স্পর্শজান্ দেহসংশ্রিতান্।
ছিত্ত্বাশু জ্ঞানশস্ত্রেণ তপোদণ্ডেন ভারত।॥৬২॥ (যুগ্মকম্)
ততো দুঃখোদকং ঘোরং চিন্তাশোকমহাহ্রদম্।
ব্যাধিমৃত্যুমহাগ্রাহং মহাভয়মহোরগম্ ॥৬৩॥
তমঃকূর্ম্মং রজোমীনং প্রাজ্ঞয়া সন্তরন্ত্যুত।
স্নেহপঙ্কং জরাদুর্গং জ্ঞানদ্বীপমরিন্দম।॥৬৪॥ (যুগ্মকম্)
কর্ম্মাগাধং সত্যতীরং স্থিতব্রতমরিন্দম।।
হিংসা শীঘ্রমহাবেগং নানারসসমাকরম্ ॥৬৫॥
নানাপ্রীতিমহারত্নং দুঃখজ্বরসমীরণম্।
শোকতৃষ্ণামহাবর্ত্তং তীক্ষ্ণব্যাধিমহাগজম্ ॥৬৬॥

জ্ঞানেতি। গন্ধানিতি রসাদীনামুপলক্ষণম্। স্পর্শজান্ সুখাদীন্। ছিত্ত্বা মুচ্যন্ত ইতি শেষঃ ॥৬১—৬২॥

তত ইতি। দুঃখমেব উদকং যত্র তম্, চিন্তাশোকাবেব মহাহ্রদো যত্র তম্, ব্যাধিমৃত্যু মহাগ্রাহৌ ভীষণজলজন্তু যত্র তম্, মহাভয়মেব মহান্ উরগঃ সর্পো যত্র তম্। তমোগুণ এব কূর্ম্মো যত্র তম্, রজোগুণ এব মীনো যত্র তম্, স্নেহ এব পঙ্কঃ কর্দ্দমো যত্র তম্, জরৈব দুর্গং যত্র তম্, জ্ঞানমেব দ্বীপং যত্র তঞ্চ নদমিতি শেষঃ। প্রজ্ঞয়া জ্ঞানিনঃ সংতরন্তি ॥৬৩—৬৪॥

অথ সপ্তভিঃ শ্লোকৈঃ কুলকেন সংসারস্য সাগরতাং রূপয়ন্ জ্ঞানেনৈব তত্তরণমাহ কর্ম্মেতি। কর্ম্মভিরগাধম্ অতলস্পর্শম্, সত্যমেব তীরং যস্য তম্, স্থিতং ব্রতং স্নানাদিকর্ম্মনিয়মঃ যত্র তম্, হিংসৈব শীঘ্রো মহাবেগো যত্র তম্, নানারসানাং শৃঙ্গারাদীনাং কটুতীক্ষ্ণাদীনাঞ্চ সমকরমাধারম্, নানাপ্রীতয় এব মহারত্নানি যত্র তম্, দুঃখজ্বরৌ দুঃখসন্তাপাবেব সমীরণো বায়ুর্যত্র তম্,

ভরতনন্দন রাজা! তপস্যারূপ দণ্ডযুক্ত জ্ঞানরূপ অস্ত্রদ্বারা রজোগুণ ও তমোগুণজনিত অশুভ গন্ধপ্রভৃতি এবং সত্ত্বগুণজনিত দেহস্থিত পবিত্র গন্ধপ্রভৃতি ছেদন করিয়া সাধুলোকেরা বিশাল ও ব্যাপী জ্ঞানযোগ ও সাংখ্যযোগের বলে মুক্তি লাভ করিয়া থাকেন ॥৬১—৬২॥

শত্রুদমন রাজা! দুঃখ যাহার জল, চিন্তা ও শোক যাহার মহাহ্রদ, ব্যাধি ও মৃত্যু যাহার ভীষণ জলজন্তু, মহাভয় যাহার বিশাল সর্প, তমোগুণ যাহার কচ্ছপ, রজোগুণ যাহার মৎস্য, স্নেহ যাহার কর্দ্দম, জরা যাহার দুর্গ এবং জ্ঞান যাহার দ্বীপ—সেইরূপ সংসারনদকে সাধুরা জ্ঞানদ্বারা উত্তীর্ণ হইয়া থাকেন ॥৬৩—৬৪॥

অস্থিসংঘাতসংঘট্টং শ্লেষ্মফেনমরিন্দম।।
দানমুক্তাকরং ঘোরং শোণিতহ্রদবিদ্রুমম্ ॥৬৭॥
হসিতোৎক্রুষ্টনির্ঘোষং নানাজ্ঞানসুদুস্তরম্।
রোদনাশ্রুমলক্ষারং সঙ্গত্যাগপরায়ণম্ ॥৬৮॥
পুত্রদারজলৌকৌঘং মিত্রবান্ধবপত্তনম্।
অহিংসাসত্যমর্য্যাদং প্রাণত্যাগমহোর্ম্মিণম্ ॥৬৯॥
বেদান্তগমনদ্বীপং সর্ব্বভূতদয়োদধিম্।
মোক্ষদুর্লভবিষয়ং বড়বামুখসাগরম্ ॥৭০॥
তরন্তি যতয়ঃ সিদ্ধা জ্ঞানযানেন ভারত।।
তীর্ত্বা চ দুস্তরং জন্ম বিশন্তি বিমলং নভঃ ॥৭১॥ (কুলকম্)

ভারতকৌমুদী

শোকতৃষ্ণা এব মহাবর্ত্তা বিশালা জলভ্রময়ো যত্র তম্, তীক্ষ্ণব্যাধয় এব মহাগজা যত্র তম্, অস্থ্নাং সংঘাতঃ সমূহ এব সংঘট্টস্তীর্থং যত্র তম্, শ্লেষ্মাণ এব ফেনা যত্র তম্, দানান্যেব মুক্তাস্তাসামাকরম্, শোণিতান্যেব হ্রদবিদ্রুমাণি হ্রদস্থপ্রবালানি যত্র তম্, হসিতানি উৎক্রুষ্টানি শোকধ্বনয়শ্চ নির্ঘোষা যত্র তম্, নানাজ্ঞানৈর্বহুবিষয়বোধৈঃ সুদুস্তরম রোদনাশ্রুণি রোদনজলানি মলানি ক্ষারাণি চ যত্র তম্, সঙ্গত্যাগ এব পরায়ণং পরতীরপ্রাপ্তির্যত্র তম্, পুত্রদারা এব জলৌকৌঘো জলৌকা-সমূহো যত্র তম্, মিত্রবান্ধবা এব পত্তনানি নগরাণি যত্র তম্, অহিংসাসত্যে এব মর্য্যাদে পারদ্বয়ং যস্য তম্, প্রাণত্যাগ এব মহোর্ম্মিরস্যাস্তীতি তম্। ব্রীহ্যাদিত্যাদিন্। বেদান্তানাং গমনং জ্ঞান মেব দ্বীপং যত্র তম্, সর্ব্বভূতেষু দয়ৈব উদধিরন্তঃসমুদ্রো যস্য তম্, মোক্ষ এব দুর্লভো বিষয়ো যত্র তম্, বড়বামুখং বাড়বানলস্তেন যুক্তঃ সাগরঃ সংসারসমুদ্রস্তম্। শাকপার্থিবাদিত্বান্মধ্যপদ-লোপী সমাসঃ। জ্ঞানমেব যানং তেন, নভো নভঃসদৃশং নিরাকারং ব্রহ্ম ॥৬৫—৭১॥

শত্রুদমন ভরতনন্দন! তপঃসিদ্ধ সাধুপুরুষেরা জ্ঞানরূপ যানদ্বারা সংসাররূপ সাগর উত্তীর্ণ হন এবং সেই দুস্তর সমুদ্র হইতে উত্তীর্ণ হইয়া নির্ম্মল পরব্রহ্মে যাইয়া প্রবেশ করেন। যে সংসারসাগরে বহুবিধ কর্ম্মদ্বারা অগাধতা রহিয়াছে এবং সত্যই যাহার তীর, যাহাতে নানা নিয়ম আছে, হিংসাই যাহার শীঘ্রগামী মহাবেগ, যাহা নানা রসের আকর, নানাবিধ প্রীতি যাহার মহারত্ন, দুঃখ ও সন্তাপ যাহার বায়ু, শোক ও তৃষ্ণা যাহার মহাবর্ত্ত, তীব্র ব্যাধি যাহার মহাহস্তী, অস্থিসমূহ যাহার ঘাট, শ্লেষ্মা যাহার ফেন, দান যাহার মুক্তা, রক্ত যাহার হ্রদস্থ প্রবাল, হাস্য ও রোদনধ্বনি যাহার গর্জ্জন, নানা বিষয়ের জ্ঞানদ্বারা যাহা অতি দুস্তর, রোদনজল যাহার মল ও ক্ষারমৃত্তিকা, সঙ্গত্যাগ যাহার অপর পার, পুত্র-কলত্র যাহার জলৌকা, মিত্র ও বান্ধব

(৭০) মোক্ষদুর্লভবিবরম্—বর্দ্ধ নি।(৭১) জ্ঞানযোগেন ভারত!…বর্দ্ধ।

ততস্তান্ সুকৃতীন্ সাংখ্যান্ সূর্য্যো বহতি রশ্মিভিঃ।
পদ্মতন্তুবদাবিশ্য প্রবহন্ বিষয়ান্ নৃপ!॥৭২॥
তত্র তান্ প্রবহো বায়ুঃ প্রতিগৃহ্লাতি ভারত!।
বীতরাগান্ যতীন্ সিদ্ধান্ বীর্য্যযুক্তাংস্তপোধনান্॥৭৩॥
সূক্ষ্মঃ শীতঃ সুগন্ধশ্চ সুখস্পর্শশ্চ ভারত!।
সপ্তানাং মরুতাং শ্রেষ্ঠো লোকান্ গচ্ছতি যঃ শুভান্।
স তান্ বহতি কৌন্তেয়! নভসঃ পরমাং গতিম্॥৭৪॥

---

### ভারতকৌমুদী

তত ইতি। শোভনাকৃতির্যেষাং তান্ পুণ্যবতঃ, সাংখ্যান্ সাংখ্যসম্মতজ্ঞানযুক্তান্ পুরুষান্, পদ্মতন্তুবৎ পদ্মমৃণালসূত্রবৎ সূক্ষ্মান্, বিষয়ান্ জীবান্, রশ্মিভিঃ প্রবহন্॥৭২॥

তত্রেতি। প্রবহো নাম। বীর্য্যযুক্তান্ অণিমাদ্যৈশ্বর্য্যশালিনঃ॥৭৩॥

### ভারতভাবদীপঃ

॥৫৯—৬১॥ শুভাশুভাংশ্চ গন্ধাংস্তপোদণ্ডেন জ্ঞানশাস্ত্রেণ ধীকুঠারেণ ছিত্ত্বা যতয়ঃ সাগরং তরন্তীতি দশমেন সম্বন্ধঃ॥৬২—৭০॥ তীর্ত্বা চেতি। অন্ম ঈদৃশেনালোচনেন জন্মযুক্তং স্থূলং শরীরং তীর্ত্বা বিহৃত্য বিমলং নভঃ প্রবিশন্তি দেহাধ্যাসাপায়ে ব্যোমসংবিদুদেতীত্যর্থঃ॥৭১॥ তত্রেতি তস্মিন্ হার্দ্দে ব্যোম্নি পদ্মতন্তুবৎ যথা কমলনালেনান্তঃসুষিরেণ জলং মুখেনাকৃষ্যমাণমন্তঃ প্রবিশতি তদ্বৎ। আত্মনি প্রণীধীয়মানমনোদ্বারা সূর্য্যোহন্তরাবিশ্য তত্রৈব হৃদয়াকাশে সাংখ্যান্ প্রতি স্বনাড়ীভিঃ সম্বদ্ধাচ্চতুর্দ্দশভুবনগতান্ বিষয়ান্ বহতি প্রাপয়তি। প্রবহন্ বিষয়ানিত্যনেন বিষয়ৈঃ সহ সূর্য্যস্য নিত্যসম্বন্ধো দর্শিতঃ। ব্যোমসংবিদুদয়ে সাংখ্যস্য সার্ব্বজ্ঞ্যং সার্ব্বাত্ম্যং সর্ব্ব-ভোগভাক্ত্বং চোদেতীত্যর্থঃ। এতেন প্রত্যগাত্মস্থা এব বিষয়া মুকুরমুখবদজ্ঞানবশাৎ পরাক্ত্বেন ভাসন্তীত্যাত্মাদ্বৈতমুপপাদিতম্। হার্দ্দনাড়ীনাং সূর্য্যরশ্মিভিঃ সম্বন্ধস্তেষাঞ্চ ব্রহ্মাণ্ডেন সম্বন্ধ-

---

যাহার তীরস্থ নগর, অহিংসা ও সত্য যাহার দুই পার, প্রাণত্যাগ যাহার তরঙ্গ, বেদান্ত-জ্ঞান যাহার দ্বীপ, সর্ব্বভূতে দয়া যাহার অন্তর্গত সমুদ্র (বেগর), মুক্তি যাহাতে দুর্লভ বিষয় এবং বড়বানলস্বরূপ নানা সন্তাপ যাহাতে রহিয়াছে, তাহাই সংসারসমুদ্র॥৬৫—৭১॥

রাজা! তাহার পর সূর্য্যদেব পদ্মমৃণালসূত্রের ন্যায় সূক্ষ্ম বিষয় সকল রশ্মিদ্বারা বহন করিতে থাকিয়া সেই পুণ্যবান্ সাংখ্যযোগিগণকে বহন করেন॥৭২॥

ভরতনন্দন! সেই অবস্থায় প্রবহ বায়ু, ঐশ্বর্য্যসম্পন্ন, রাগশূন্য, জিতেন্দ্রিয় ও তপোধন সেই সিদ্ধগণকে গ্রহণ করে॥৭৩॥

---

(৭২) তত্র তান্...বঙ্গ।
(৭৪) সূক্ষ্মঃ শীতঃ সুগন্ধী চ—বঙ্গ।

নভো বহতি লোকেশ ! রজসঃ পরমাং গতিম্।
রজো বহতি রাজেন্দ্র ! সত্ত্বস্য পরমাং গতিম্ ॥৭৫॥
সত্ত্বং বহতি শুদ্ধাত্মন্ ! পরং নারায়ণং প্রভুম্।
প্রভুর্বহতি শুদ্ধাত্মা পরমাত্মানমাত্মনা ॥৭৬॥

## ভারতকৌমুদী

সূক্ষ্ম ইতি। সপ্তানাম্ আবহাদিনাম্নাং মরুতাং বায়ূনাং শ্রেষ্ঠঃ প্রবহো নাম। নভসো নভোবন্নিরাকারস্য ব্রহ্মণঃ সম্বন্ধে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৪॥

নভ ইতি। নভো গগনং কর্তৃ। তমসস্তাবদধোগতিহেতুত্বাৎ উর্দ্ধগতৌ তস্য নোল্লেখ ইতি বোধ্যম্ ॥৭৫॥

সত্ত্বমিতি। পরমাত্মানং তুরীয়ং ব্রহ্ম ॥৭৬॥

## ভারতভাবদীপঃ

শ্ছান্দোগ্যাদাবুক্তঃ প্রাগেবোদাহৃতঃ ॥৭২॥ তত্রেতি। তত্র হার্দ্দাকাশে তাংস্তেজোঽবন্নাত্মকান্ বিষয়ান্ প্রবহসংজ্ঞকো বায়ুঃ প্রতিগৃহ্লাতি স্বাত্মসাৎকরোতি। তথা চ শ্রুতিঃ—"বায়ুর্হ্যেবৈতান্ সর্ব্বান্ সংবৃঙ্ক্তে" ইতি। কিং কৃত্বা? বীতরাগান্ যতীন্ অপেক্ষ্যেতি শেষঃ। সম্প্রজ্ঞাত-সুখাস্বাদসক্তে সাংখ্যে বায়ুর্বিষয়ান্ সংহরতি অন্যথা তু সংহরতীত্যর্থঃ। অতএব সমাধিং প্রকৃত্যোক্তং গৌড়পাদীয়ে—নাস্বাদয়েৎ সুখং তত্রেতি ॥৭৩॥ সূক্ষ্ম ইতি। সূক্ষ্মত্বগিন্দ্রিয়গ্রাহ্যঃ স্পর্শঃ, ননু সূর্য্যরশ্মিসম্বন্ধেঽপি ব্রহ্মাণ্ডং ন হার্দ্দাকাশে প্রবেষ্টুমর্হতি অত্রত্যানাং ঘটাদীনাং সূর্য্যান্তোত্তরং লোকান্তরসম্বন্ধাদর্শনাদিত্যাশঙ্ক্যাহ—সপ্তানামিতি। তান্ পিণ্ডব্রহ্মাণ্ডরূপান্ বিষয়ান্ যথায়ং প্রবহো বায়ুর্দেহেন সম্বন্ধাৎ স্বয়ং লোকান্ প্রতি গচ্ছতি পিণ্ডঞ্চ তত্তল্লোকান্ প্রতিবহতি এবং নভসঃ পরমাং গতিং হার্দ্দাকাশং গচ্ছতি ব্রহ্মাণ্ডঞ্চ তং প্রতিবহতি। তথা চ ব্রহ্মাণ্ডং বাতরজ্জুভিঃ সূর্য্যমণ্ডলে নিবদ্ধমতো হার্দ্দনভসি সূর্য্যপ্রবেশেন ব্রহ্মাণ্ডস্যাপি প্রবেশো যুজ্যতে, অত্রত্যঘটাদীনান্তু রাত্রাবপি সূর্য্যরশ্মিসম্বন্ধবিঘটনং নাস্তীতি ন তৈঃ সহ দেশান্তর-গমনপ্রসক্তিরস্তি। অতো যুক্তমুক্তং তত্র তান্ সুকৃতীনিত্যাদি ॥৭৪॥ নভ তমসঃ সূক্ষ্মতমঃ পরিণামো ব্যোমসংবিন্নভ আখ্যাং রজসঃ পরমাং গতিমহঙ্কারং নয়তি। সত্ত্বস্য পরমাং গতিঃ মহত্ত্ব-মস্মিতামাত্রং শুদ্ধত্বম্পদার্থম্। তস্যাপি পরমা গতিঃ প্রভুস্তৎপদার্থস্তস্যাপি নিরুপাধিচিন্মাত্র

ভরতনন্দন কুন্তীপুত্র ! তদনন্তর সূক্ষ্ম, শীতল, সুগন্ধ ও সুখস্পর্শ সপ্ত বায়ুর মধ্যে শ্রেষ্ঠ যে প্রবহবায়ু বহিত হয়, সেই বায়ু সেই সিদ্ধগণকে পরব্রহ্মস্থানে বহন করিয়া লইয়া যায় ॥৭৪॥

রাজশ্রেষ্ঠ নরনাথ ! আকাশ সেই সিদ্ধপুরুষগণকে রজোগুণের নিকট লইয়া যায় এবং রজোগুণ সত্ত্বগুণের নিকটে উপস্থিত করে ॥৭৫॥

নির্ম্মলচিত্ত রাজা ! সত্ত্বগুণ তাঁহাদিগকে মহামাহাত্ম্যশালী নারায়ণের নিকটে

পরমাত্মানমাসাদ্য তদ্ভূতা যতয়োঽমলাঃ।
অমৃতত্বায় কল্পন্তে ন নিবর্ত্তন্তি বা বিভো!॥৭৭॥
পরমা সা গতিঃ পার্থ! নির্দ্বন্দ্বানাং মহাত্মনাম্।
সত্যার্জ্জবরতানাং বৈ সর্ব্বভূতদয়াবতাম্॥৭৮॥
যুধিষ্ঠির উবাচ।
স্থানমুত্তমমাসাদ্য ভগবন্তং স্থিরব্রতাঃ।
আজন্মমরণং বা তে স্মরন্ত্যুত নবানঘ!॥৭৯॥
যদত্র তথ্যং তন্মে ত্বং যথাবদ্বক্তুমর্হসি।
ত্বদৃতে পুরুষং নান্যং প্রষ্টুমর্হামি কৌরব!॥৮০॥

---

ভারতকৌমুদী

পরমেতি। তদ্ভূতা পরমাত্মনি লীনাঃ। অমৃতত্বায় মোক্ষায়॥৭৭॥

পরমেতি। নির্দ্বন্দ্বানাং শীতোষ্ণাদিদ্বন্দ্বদুঃখরহিতানাম্॥৭৮॥

স্থানমিতি। ভগবন্তং মহাশক্তিমদ্ব্রহ্মরূপম্। আজন্মমরণং জন্মারভ্যমৃত্যুপর্য্যন্তম্॥৭৯॥

যদিতি। তথ্যং সত্যম্। ত্বদৃতে ত্বাং বিনা॥৮০॥

ভারতভাবদীপঃ

মিত্যর্থঃ॥৭৫—৭৭॥ যোগবৎ সাংখ্যেঽপি শৌচাদিকং তুল্যমিত্যুক্তম্, তদত্রোপসংহরতি—নির্দ্বন্দ্বানামিতি। সেয়মাত্মনিষ্ঠা যোগেবিষয়েভ্যশ্চিত্তবৃত্তের্নিরোধ ইত্যুচ্যতে। সাংখ্যৈস্তু তত্ত্ববিষয়সহিতানাং বৃত্তীনাং লবণোদকন্যায়েন প্রবিলাপনমিত্যুচ্যতে এবময়ং ভাবাভেদ এব। শমাদিসাধনং কৈবল্যঞ্চ ফলং পক্ষদ্বয়েঽপি সমানমিতি প্রাগুক্তং ন প্রস্মর্ত্তব্যম্॥৭৮॥ ভগবন্তং ষড়্গুণৈশ্বর্য্যসম্পন্নং পরমাত্মানমেব পরং মোক্ষাখ্যং স্থানং প্রাপ্যাজন্মমরণং সর্ব্বজ্ঞত্বাজ্জন্মমরণাদিকং তত্র স্মরন্তি ন বা মোক্ষে বিশেষবিজ্ঞানমস্তি ন বেতি প্রশ্নঃ "কস্মিন্নু ভগবো বিজ্ঞাতে সর্ব্বমিদং

লইয়া যায়, প্রভাবশালী ও শুদ্ধাত্মা নারায়ণ আবার নিজে তাঁহাদিগকে তুরীয়ব্রহ্মের নিকটে উপস্থিত করেন॥৭৬॥

রাজা! তখন সেই নির্ম্মল সিদ্ধগণ পরব্রহ্মকে লাভ করিয়া, তাঁহার স্বরূপ হইয়া মুক্তিপ্রাপ্ত হন; তাঁহারা আর সংসারে ফিরিয়া আসেন না॥৭৭॥

পৃথানন্দন! শীতোষ্ণাদিদ্বন্দ্বদুঃখশূন্য, সত্য ও সরলতায় নিরত এবং সর্ব্বভূতে দয়াশালী সেই মহাত্মাদিগের তাহাই পরম গতি'॥৭৮॥

যুধিষ্ঠির বলিলেন—'নিষ্পাপ পিতামহ! নিশ্চলব্রতপরায়ণ সেই মহাত্মারা, পরব্রহ্মপদ লাভ করিয়া জন্ম হইতে মৃত্যু পর্য্যন্ত বৃত্তান্ত সকল স্মরণ করেন কি না?॥৭৯॥

মোক্ষে দোষো মহানেব প্রাপ্য সিদ্ধিং গতানৃষীন্।
যদি তত্রৈব বিজ্ঞানে বর্ত্তন্তে যতয়ঃ পরে ॥৮১॥
প্রবৃত্তিলক্ষণং ধর্ম্মং পশ্যামি পরমং নৃপ।।
মগ্নস্য হি পরং জ্ঞানং কিন্তু দুঃখতরং ভবেৎ ॥৮২॥ (যুগ্মকম্)

ভীষ্ম উবাচ।

যথান্যায়ং ত্বয়া তাত! প্রশ্নঃ পৃষ্টঃ সুসঙ্কটঃ।
বুধানামপি সম্মোহঃ প্রশ্নেঽস্মিন্ ভরতর্ষভ! ॥৮৩॥

## ভারতকৌমুদী

মোক্ষ ইতি। সিদ্ধিং গতান্ ঋষীন্ নারদাদীন্ প্রাপ্য তেষামবস্থাং দৃষ্ট্বেত্যর্থঃ, মোক্ষে বিষয়ে এব মহান্ দোষো ময়া দৃশ্যতে। তং দোষমাহ যদীতি। পরে যতয়ঃ, যদি তত্রৈব মুক্তি-প্রতিপাদক এব বিজ্ঞানে বিশিষ্টজ্ঞানে বর্ত্তন্তে; তদা অন্যেষু যতিষু প্রবৃত্তিলক্ষণং পরমং ধর্ম্মং পশ্যামি কথমিতি শেষঃ। প্রবৃত্তিলক্ষণে ধর্ম্মে মগ্নস্য ব্যাপৃতস্য পুরুষস্য পরং জ্ঞানং দুঃখতরম্ অতিশয়েন দুঃখজনকমেব ভবেৎ, শমদমাদ্যভ্যাসস্য কষ্টকরত্বাৎ, জপহোমাদেশ্চ তদপেক্ষয়া সুকরত্বাৎ ॥৮১—৮২॥

যথেতি। সুসঙ্কটঃ অতীবকঠিনঃ। বুধানাং তত্ত্বজ্ঞানামপি ॥৮৩॥

## ভারতভাবদীপঃ

বিজ্ঞাতং ভবতি য এবং বেদাহং ব্রহ্মাস্মীতি স ইদং সর্ব্বং ভবতীতি মোক্ষে সার্ব্বজ্ঞ্যাসর্ব্বাত্মত্বয়োঃ শ্রবণাদ্‌যত্র ত্বস্য সর্ব্বমাত্মৈবাভূৎ তৎ কেন কং পশ্যে”দিতি বিশেষবিজ্ঞানাভাবশ্রুতেশ্চ সংশয়ঃ ॥৮৯—৮০॥ এষ দ্বিবিধোঽপি মোক্ষে মহান্ দোষঃ স্ফুরতি সিদ্ধিগতান্মোক্ষপ্রতিপাদকানৃষীনস্মান্ প্রাপ্য স্ফুরতি পরস্পরং বিরুদ্ধৈকত্রপক্ষদ্বয়স্যাসম্ভবাৎ। অকৃতত্বাদীকারেঽবশ্যকর্ত্তব্যোঽকৃতর-শ্রুতের্ব্বাধো ভবতীত্যর্থঃ। যদীতি। তত্রৈব মোক্ষেঽপি বিজ্ঞানে বিশেষদর্শনে সতি কর্ম্মৈব শ্রেষ্ঠং কিং সন্ন্যাসাভ্যাসেনেত্যর্থঃ ॥৮১॥ তদভাবে তু মহান্ দোষঃ সুষুপ্তাবিব বিগলিতজ্ঞানস্যাপি

---

কৌরবনন্দন! এ বিষয়ে যাহা সত্য, তাহা আপনি আমার নিকট বলুন। আপনি ভিন্ন অন্য পুরুষের নিকট আমি ইহা প্রশ্ন করিতে পারি না ॥৮০॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ! আমি সিদ্ধঋষিগণের অবস্থা দেখিয়া, মুক্তি বিষয়ে এই গুরুতর দোষ দেখিতে পাই; তত্ত্বজ্ঞান মুক্তিপ্রতিপাদক বলিয়াই তাহাতে যদি অন্যান্য ঋষিরা প্রবৃত্ত থাকেন, তবে তদ্ভিন্ন ঋষিগণের পরমপ্রবৃত্তি ধর্ম্ম দেখিতে পাই কেন? প্রবৃত্তিধর্ম্মে ব্যাপৃত ব্যক্তির কিন্তু তত্ত্বজ্ঞান অর্জ্জন করা অত্যন্ত দুঃখজনকই হয়' ॥৮১—৮২॥

ভীষ্ম বলিলেন—'বৎস ভরতশ্রেষ্ঠ! তুমি ন্যায়সঙ্গত ভাবে এই গুরুতর কঠিন প্রশ্ন করিয়াছ; এই প্রশ্নে তত্ত্বজ্ঞানীদেরও মোহ হইতে পারে ॥৮৩॥

---

(৮২) কিং ন দুঃখতরং ভবেৎ—বঙ্গ।

তত্রাপি তত্ত্বং পরমং শৃণু সম্যঙ্ময়েরিতম্।
বুদ্ধিশ্চ পরমা যত্র কাপিলানাং মহাত্মনাম্ ॥৮৪॥
ইন্দ্রিয়াণ্যববুধ্যন্তে স্বদেহে দেহিনাং নৃপ।।
কারণান্যাত্মনস্তানি সূক্ষ্মঃ পশ্যতি তৈস্তু সঃ ॥৮৫॥
আত্মনা বিপ্রহীণানি কাষ্ঠকুড্যসমানি তু।
বিনশ্যন্তি ন সন্দেহঃ ফেনা ইব মহার্ণবে ॥৮৬॥

ভারতকৌমুদী

তত্রেতি। পরমা তত্ত্বনির্ণায়িকা, কাপিলানাং সাংখ্যজ্ঞানিনাম্ ॥৮৪॥

প্রবৃত্তিমার্গাপেক্ষয়া নিবৃত্তিমার্গস্য কর্ম্মাপেক্ষয়া চ জ্ঞানস্য প্রাধান্যং দর্শয়িতুং যুক্তিমাহ শ্লোকত্রয়েণ ইন্দ্রিয়াণীতি। হে নৃপ! দেহিনাং স্বদেহে স্থিতানি ইন্দ্রিয়াণ্যাশ্রিত্য জীবাত্মানঃ অববুধ্যন্তে। তথা চ তানীন্দ্রিয়াণি আত্মনো বোধে কারণানি। এবঞ্চ সূক্ষ্মঃ স আত্মা কর্ত্তা তৈরিন্দ্রিয়ৈঃ পশ্যতি বিষয়ান্ বুধ্যতে ॥৮৫॥

জীবাভাবে ইন্দ্রিয়াণাং নিষ্ফলতামাহ আত্মনেতি। আত্মনা জীবেন বিপ্রহীণানি বিরহিতানীন্দ্রিয়াণি কাষ্ঠকুড্যসমানি অচেতনানি নিষ্ফলানীতি শেষঃ। কিঞ্চ মহার্ণবে অন্তঃসারশূন্যাঃ ফেনা ইব জীবশূন্যানীন্দ্রিয়াণি বিনশ্যন্ত্যেব অত্র ন সন্দেহঃ ॥৮৬॥

ভারতভাবদীপঃ

জ্ঞানমস্তীত্যুচ্যতে চেদিতো দুঃখতরমযুক্ততরঞ্চ কিঞ্চিদিত্যর্থঃ ॥৮২॥ বুধানাং মৈত্রেয়ীপ্রভৃতীনামপ্যত্র সম্মোহো দৃশ্যতে। তথা হি মৈত্রেয়ী—মুক্তৌ দ্বৈতদর্শনে কর্ম্মফলসাম্যং দ্বৈতাদর্শনে মূঢ়তমত্বঞ্চ পশ্যন্তী অন্যতরস্য শ্রেয়স্ত্বমপ্রতিপদ্যমানা যাজ্ঞবল্ক্যমবোচৎ—অত্রৈব মা ভগবান্ মুমুহদিতি। মা মাম্ ॥৮৩—৮৪॥ অত্র সমাধানমাহ—ইন্দ্রিয়াণীতি। দেহিনাং প্রাণিনাং স্বদেহে স্বস্বরূপেঽধিষ্ঠানে স্থিতানীন্দ্রিয়াণ্যেব মনঃষষ্ঠানি বুধ্যন্তে বিশেষতঃ পশ্যন্তি। যতস্তান্যাত্মনো বিশেষবিজ্ঞানে কারণানি হেতুভূতানি। কথং সূক্ষ্মশ্চিদাত্মা তৈঃ কর্তৃকারণরূপৈঃ পশ্যতি বাহ্যমাভ্যন্তরং বা বিষয়ং প্রকাশয়তি। অয়ং ভাবঃ—প্রত্যক্ষং হি বাহ্যমর্থং চক্ষুরেব পশ্যতি তদভাবে ন পশ্যতি

---

কপিলমতাবলম্বী মহাত্মাদিগের যে বিষয়ে তত্ত্বনির্ণয়কারিণী বুদ্ধি হইয়া থাকে, তুমি সেই বিষয়েও পরম তত্ত্ব আমার নিকট শ্রবণ কর; আমি সমীচীনভাবে তাহা বলিতেছি ॥৮৪॥

রাজা! প্রাণিগণের আপন আপন দেহে অবস্থিত ইন্দ্রিয়সকল অবলম্বন করিয়াই জীবাত্মা বিষয় সকল বুঝিয়া থাকেন; অতএব ইন্দ্রিয়গুলি আত্মার বিষয়বোধে কারণ; আর সেই সূক্ষ্ম আত্মা সেই ইন্দ্রিয়গণদ্বারা বিষয়বোধ করেন বলিয়া কর্ত্তা ॥৮৫॥

---

(৮৪) অত্রাপি তত্ত্বং পরমং—বঙ্গ।

ইন্দ্রিয়ৈঃ সহ সুপ্তস্য দেহিনঃ শত্রুতাপন।।
সূক্ষ্মশ্চরতি সর্ব্বত্র নভসীব সমীরণঃ ॥৮৭॥
স পশ্যতি যথান্যায়ং স্পর্শান্ স্পৃশতি বা বিভো।।
বুধ্যমানো যথাপূর্বমখিলেনেহ ভারত। ॥৮৮॥

## ভারতকৌমুদী

আত্মন ইন্দ্রিয়াণাং নৈরপেক্ষ্যমাহ ইন্দ্রিয়ৈরিতি। হে শত্রুতাপন! ইন্দ্রিয়ৈঃ সহ সুপ্তস্য নিদ্রাং গতস্য দেহিনঃ প্রাণিনঃ, সূক্ষ্মো জীবাত্মা নভসি সমীরণ ইব সর্ব্বত্র চরতি স্বপ্নে বিষয়ানমুভবতীত্যর্থঃ ॥৮৭॥

জাগ্রদবস্থায়ামপি ইন্দ্রিয়দ্বারৈব জীবাত্মনো বোধমাহ স ইতি। হে ভারত বিভো! স জীবাত্মা ইহ জগতি যথাপূর্ব্বম্ অখিলেন প্রকারেণ বুধ্যমানঃ সন্, যথান্যায়ং চক্ষুষা রূপাণি পশ্যতি, ত্বচা স্পর্শান্ স্পৃশতি করোতি চ ॥৮৮॥

## ভারতভাবদীপঃ

ন চ তাবতা আত্মনঃ প্রকাশনশক্তিহীয়তে তেন বিনাপি স্বপ্নে তদ্দর্শনাৎ। এবং সুপ্তিসমাধ্যোর্মনসা বিনাপি নাপি নাস্ত্যাত্মনোজ্ঞশক্তিবিয়োগঃ উপকরণস্য স্বাতন্ত্র্যাবিঘাতকত্বাৎ। তথা চ করণাভাবকৃতমেবাস্য বিশেষবিজ্ঞানরাহিত্যম্। ন স্বজ্ঞত্বকৃতমিতি কৈবল্যেঽপি নাত্মনঃ সার্ব্বজ্ঞ্যহানিঃ। তথা চ শ্রুতিঃ—"যদ্বৈ তন্ন পশ্যতি যদ্বৈ তং ন শৃণোত্যশৃণ্বন্ বৈ তন্ন শৃণোতী"ত্যাদিকা সুপ্ত্যাদাবপ্যাত্মনো দ্রষ্টৃত্বাদিকং দর্শয়তি ॥৮৫॥ আত্মনো জ্ঞশক্ত্যবিয়োগং দর্শয়িতুমিন্দ্রিয়াণাং জড়ত্বমাহ—আত্মনেতি। বস্তুত ইন্দ্রিয়াণি স্বরূপেণৈব ন সন্তি অধ্যস্তত্বাৎ। পরমতে স্থিত্বা তৎসত্ত্বমুপেত্যাপি তানি কাষ্ঠবদচেতনান্যেবাতো বিনশ্যন্তি। তত্র ফেনদৃষ্টান্তো যথাযোগ্যং যোজনীয়ঃ। যথা ফেনো জলেন বিনা স্বয়ং নিরাত্মৈব সাত্মত্বেন দৃষ্টোঽপি তেন বিনা ন তিষ্ঠতীতি ॥৮৬॥ ইন্দ্রিয়াণাং জড়ত্বমুক্ত্বাত্মনঃ স্বয়ংজ্যোতিষ্ট্বমাহ—ইন্দ্রিয়ৈরিতি। দেহাভিমানিনঃ সেন্দ্রিয়স্য স্বপ্নে প্রলীনস্যাপি যঃ সূক্ষ্মোঽন্তরাত্মা স সর্ব্বত্র বিষয়ে চরতি। জাগ্রতীব স্বপ্নেঽপি

---

জীবশূন্য ইন্দ্রিয়সকল কাষ্ঠ ও ভিত্তিতুল্য অচেতন; অতএব মহাসমুদ্রে অন্তঃসারশূন্য ফেনসমূহের ন্যায় জীবশূন্য ইন্দ্রিয়সকল বিনষ্টই হইয়া যায়, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৮৬॥

শত্রুতাপন! দেহী যখন ইন্দ্রিয়গণের সহিত নিদ্রিত হয়, তখন তাহার সূক্ষ্ম জীবাত্মা আকাশে বায়ুর ন্যায় সর্ব্বত্র বিচরণ করে অর্থাৎ স্বপ্ন দর্শন করে ॥৮৭॥

ভরতনন্দন রাজা! এই জগতে সেই জীবাত্মা আবার জাগ্রদবস্থায় পূর্ব্বের ন্যায় সর্ব্বপ্রকারে বিষয়বোধ করিতে থাকিয়া, যথানিয়মে চক্ষুদ্বারা দর্শন করে এবং ত্বক্‌দ্বারা স্পর্শ করিয়া থাকে ॥৮৮॥

ইন্দ্রিয়াণীহ সর্ব্বাণি স্বে স্বে স্থানে যথাবিধি।
অনীশত্বাৎ প্রলীয়ন্তে সর্পা হতবিষা ইব ॥৮৯॥
ইন্দ্রিয়াণাঞ্চ সর্ব্বেষাং স্বস্থানেম্বেব সর্ব্বশঃ।
আক্রম্য গতয়ঃ সূক্ষ্মশ্চরত্যাত্মা ন সংশয়ঃ ॥৯০॥
সত্ত্বস্য চ গুণান্ কৃৎস্নান্ রজসশ্চ গুণান্ পুনঃ।
গুণাংশ্চ তমসঃ সর্বান্ গুণান্ বুদ্ধেশ্চ ভারত! ॥৯১॥
গুণাংশ্চ মনসশ্চাপি নভসশ্চ গুণাংস্তথা।
গুণান্ বায়োশ্চ ধর্ম্মাত্মন্! স্নেহজাংশ্চ গুণান্ পুনঃ ॥৯২॥
অপাং গুণাংস্তথা পার্থ! পার্থিবাংশ্চ গুণানপি।
সর্ব্বাণ্যেব গুণৈর্ব্যাপ্য ক্ষেত্রজ্ঞেষু যুধিষ্ঠির! ॥৯৩॥
আত্মা চ ব্যাতি ক্ষেত্রজ্ঞং কর্ম্মণী চ শুভাশুভে।
শিষ্যা ইব মহাত্মানমিন্দ্রিয়াণি চ তং প্রভো! ॥৯৪॥ (কলাপকম্)

---

### ভারতকৌমুদী

জীবাত্মাভাবে তু ইন্দ্রিয়াণামকর্ম্মণ্যতামাহ ইন্দ্রিয়াণীতি। ইহ স্বে স্বে স্থানে যথাবিধি স্থিতান্যপি সর্ব্বাণীন্দ্রিয়াণি অনীশত্বাৎ কিমপি কর্ত্তুমশক্তত্বাৎ হতবিষাঃ সর্পা ইব প্রলীয়ন্তে নিষ্ক্রিয়াণ্যেব তিষ্ঠন্তি ॥৮৯॥

দেহে স্থিতস্তু জীবাত্মা ইন্দ্রিয়বৃত্তীরাশ্রিত্যৈব বিষয়ান্ প্রকাশয়তীত্যাহ ইন্দ্রিয়াণামিতি। স্বস্থানেষু বর্ত্তমানানামেব সর্ব্বেষামিন্দ্রিয়াণাম্, সর্ব্বশঃ সর্ব্বাঃ, গতয়ো গতীর্বৃত্তীঃ, আক্রম্য আশ্রিত্য সূক্ষ্ম আত্মা জীবঃ বিষয়েষু চরতি বিষয়ান্ প্রকাশয়তি। অত্র সংশয়ো নাস্তি ॥৯০॥

### ভারতভাবদীপঃ

সর্ব্বং বিষয়ং ভাসয়তীত্যর্থঃ ॥৮৭॥ এতদেবাহ—স ইতি যথাপূর্ব্বং জাগ্রবদিত্যর্থঃ ॥৮৮॥ ইন্দ্রিয়াণাং সাক্ষ্যাত্মচৈতন্যানুবেধাদেবেত্যন্বয়ব্যতিরেকাভ্যামাহ—ইন্দ্রিয়াণীতি। ইহ স্বপ্নে অনীশত্বান্নাস্তি ঈশঃ প্রবর্ত্তকো যেষাং তানি তথাত্বাৎ ॥৮৯॥ ব্যতিরেকমুক্ত্বান্বয়মাহ—ইন্দ্রিয়াণাং স্থিতি। স্বস্থানে

---

সেই জীবাত্মা না থাকিলে যথাবিধানে আপন আপন স্থানে স্থিত সমস্ত ইন্দ্রিয় কোন কার্য্য করিতে পারে না বলিয়া বিষশূন্য সর্পের ন্যায় নিষ্ক্রিয় অবস্থায় থাকে ॥৮৯॥

স্ব স্ব স্থানস্থিত সমস্ত ইন্দ্রিয়ের সমস্ত বৃত্তি অবলম্বন করিয়া, সূক্ষ্ম জীবাত্মা বিষয়ে বিচরণ করেন, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৯০॥

---

(৯০) আক্রম্য গতয়ঃ সূক্ষ্মাঃ—বঙ্গ।

(৯০) আত্মা চ যাতি ক্ষেত্রজ্ঞম্—নি।

প্রকৃতিঞ্চাপ্যতিক্রম্য গচ্ছত্যাত্মানমব্যয়ম্।
পরং নারায়ণাত্মানং নির্দ্বন্দ্বং প্রকৃতেঃ পরম্ ॥৯৫॥
বিমুক্তঃ পুণ্যপাপেভ্যঃ প্রবিষ্টস্তমনাময়ম্।
পরমাত্মানমগুণং ন নিবর্ত্ততি ভারত! ॥৯৬॥

## ভারতকৌমুদী

পরমাত্মা চ সর্ব্বান্ ব্যাপ্নোতীতি চতুর্ভিঃ কলাপকেনাহ সত্ত্বস্যেতি। সত্ত্বস্য গুণান্ দয়াদীন্, রজসো গুণান্ কামাদীন্, তমসো গুণান্ মোহাদীন্, বুদ্ধের্গুণানধ্যবসায়াদীন্, মনসো গুণান্ সঙ্কল্পাদীন্, নভসো গুণান্ শ্রোত্রাদীন্, বায়োর্গুণান্ ত্বগাদীন্, স্নেহো দ্রবত্বজনকং তেজস্তস্মাৎ জায়ন্ত ইতি তান্ চক্ষুরাদীন্, অপাং গুণান্ রসনাদীন্, পার্থিবান্ গুণাংশ্চ ঘ্রাণাদীন্, ক্ষেত্রজ্ঞেষু জীবাধিষ্ঠিতেষু দেহেষু স্থিতানি এতানি সর্ব্বাণ্যেব গুণৈঃ প্রভাবৈর্ব্ব্যাপ্য শিষ্যা মহাত্মানং গুরুমিব, আত্মা পরমাত্মা, ক্ষেত্রজ্ঞং জীবম্, শুভাশুভে কর্ম্মণী চ পুণ্যপাপে, ইন্দ্রিয়াণি চ ব্যাতি ব্যাপ্নোতি। তেন চ চিদ্ব্যাপনেন ক্ষেত্রজ্ঞো জীবঃ সর্ব্বান্ বিষয়ীকরোতীতি ভাবঃ ॥৯১—৯৪॥

জীবস্য মোক্ষপ্রকারমাহ প্রকৃতিমিতি। জীবাত্মা, প্রকৃতিং প্রধানম্, চকারান্মহদাদিকঞ্চাপি, জ্ঞানেনাতিক্রম্য আত্মানং ব্রহ্মরূপম্ অব্যয়মবিনশ্বরম্, পরং শ্রেষ্ঠম্, নির্দ্বন্দ্বমদ্বিতীয়ম্, প্রকৃতেরপি পরং শ্রেষ্ঠং নারায়ণাত্মানং গচ্ছতি ॥৯৫॥

## ভারতভাবদীপঃ

স্থিতানাং গতয়ঃ গতীঃ সর্ব্বা ইন্দ্রিয়বৃত্তয়শ্চিদ্ব্যাপ্তা এব উক্তন্তীত্যর্থঃ।॥৯০॥ সর্ব্বত্র চিদ্ব্যাপ্তিং দর্শয়তি—সত্ত্বস্যেতি। সত্ত্বাদীনাং গুণান্ ব্যাপ্যাঽত্মা চরতীতি পূর্ব্বেণান্বয়ঃ। সত্ত্বস্য গুণান্ ধর্ম্মাদীন্ রজসঃ প্রবৃত্ত্যাদীন্ তমসোঽপ্রবৃত্ত্যাদীন্ বুদ্ধেরধ্যবসায়াদীন্ ॥৯১॥ মনসঃ সঙ্কল্পাদীন্ নভ আদীনাং শ্রোত্রাদীন্ স্নেহজান্ স্নেহো জলং জায়তে তস্মাত্তেজসস্তজ্জান্ ॥৯২॥ সর্ব্বাণ্যেবেতি। সর্ব্বাণ্যুক্তানি চ ক্ষেত্রজ্ঞেষু সন্নিহিতানি সত্ত্বাদীনি গুণৈর্মায়িকৈশ্চিত্তসত্ত্বানন্দত্বাদৈর্ব্যাপ্য আত্মা ব্রহ্ম ক্ষেত্রজ্ঞং জীবং ব্যাতি ব্যাপ্নোতি কর্ম্মণি চ তমেব ক্ষেত্রজ্ঞং ব্যাপ্নুত ইতি সম্বন্ধঃ ॥৯৩॥

ভরতনন্দন ধর্ম্মাত্মা রাজা যুধিষ্ঠির! সত্ত্বগুণজনিত দয়াদি, রজোগুণজনিত কামাদি, তমোগুণজনিত মোহাদি, বুদ্ধিবৃত্তি অধ্যবসায়াদি, মনোবৃত্তি সঙ্কল্পাদি, আকাশজনিত শ্রোত্রাদি, বায়ুজনিত স্পর্শাদি, তেজোজনিত নয়নাদি, জলজনিত রসনাদি এবং পৃথিবীজনিত নাসিকাদি, জীবাধিষ্ঠিত দেহস্থিত এই সকলকে আপন প্রভাবে ব্যাপ্ত করিয়া, শিষ্যেরা যেমন গুরুর নিকটে যায়, সেইরূপ পরমাত্মা জীবাত্মাকে, পুণ্য ও পাপকে এবং ইন্দ্রিয়গণকে ব্যাপ্ত করেন ॥৯১—৯৪॥

তখন জীব মহত্তত্ত্বপ্রভৃতিকে এবং প্রকৃতিকেও অতিক্রম করিয়া অবিনশ্বর, সর্ব্বশ্রেষ্ঠ, এমন কি প্রকৃতি হইতেও শ্রেষ্ঠ অদ্বিতীয় নারায়ণস্বরূপ ব্রহ্মে লীন হয় ॥৯৫॥

শিষ্টং তত্র মনস্তাত ! ইন্দ্রিয়াণি চ ভারত !।
আগচ্ছন্তি যথাকালং গুরোঃ সন্দেশকারিণঃ ॥৯৭॥
শক্যঞ্চাল্পেন কালেন শান্তিং প্রাপ্তুং গুণার্থিনা।
এবমুক্তেন কৌন্তেয় ! যুক্তজ্ঞানেন মোক্ষিণা ॥৯৮॥
সাংখ্যা রাজন্ ! মহাপ্রাজ্ঞা গচ্ছন্তি পরমাং গতিম্।
জ্ঞানেনানেন কৌন্তেয় ! তুল্যং জ্ঞানং ন বিদ্যতে ॥৯৯॥

---

## ভারতকৌমুদী

"ন স পুনরাবর্ত্তত" ইতি শ্রুত্যর্থমাহ বিমুক্ত ইতি। অনাময়ং নিরুপদ্রবম্ ॥৯৬॥

তর্হি জীবন্মুক্তিঃ কথম্ উপপদ্যত ইত্যাহ শিষ্টমিতি। তত্র তদানীমপি মনঃশিষ্টম্ অবশিষ্টং বর্ত্ততে, ইন্দ্রিয়াণি চ বিদ্যন্তে শরীরঞ্চ তিষ্ঠতীত্যপি বোধ্যম্; "চক্রভ্রমণবদ্ধৃতশরীরঃ" ইতি সাংখ্য-সূত্রাৎ। ইত্থঞ্চ গুরোর্জ্জগদুপদেষ্টুরীশ্বরস্য সন্দেশকারিণ আদেশানুষ্ঠায়িনঃ, যথাকালমাগচ্ছন্তি জগদুপদেশায়, প্রারব্ধকর্ম্মশেষসত্ত্বাৎ ॥৯৭॥

এবঞ্চেৎ কদা তস্য নির্ব্বাণমুক্তিঃ স্যাদিত্যাহ শক্যমিতি। এবমুক্তেন যুক্তজ্ঞানেন তত্ত্বজ্ঞান সমন্বিতেন, গুণার্থিনা জীবন্মুক্তেরপ্যুৎকর্ষার্থিনা, মোক্ষিণা মোক্ষাধিকারিণা পুরুষেণ, অল্পেনৈব কালেন শান্তিং নির্ব্বাণমুক্তিং প্রাপ্তুং শক্যং প্রারব্ধকর্ম্মশেষস্যাপি ক্ষয়াৎ। শান্তিং প্রাপ্তুং শক্যমিতি "কাং দিশং গন্তব্য"মিত্যাদিবৎ ভাবে যপ্রত্যয়ঃ। তেন চ ন "কর্ত্তৃকর্ম্ম" ইতি কর্ম্মণি ষষ্ঠীনিষেধাৎ দ্বিতীয়ৈব ॥৯৮॥

## ভারতভাবদীপঃ

ইন্দ্রিয়াণি মনঃষষ্ঠানি এতচ্চ ক্ষেত্রজ্ঞস্য কর্ম্মসম্বন্ধে কারণমুপলক্ষণম্ ।৯৪॥ মুক্তিকারণং চাহ— প্রকৃতিমিতি। চাদিন্দ্রিয়াণি, ইন্দ্রিয়াণি কার্য্যোপাধিং প্রকৃতিং কারণোপাধিং চাতীত্য ক্ষেত্রজ্ঞো-ঽবাঙ্গং বৃত্তিহ্রাসশূন্যং কূটস্থমাত্মানং গচ্ছতি। তমেব বিশিনষ্টি—পরমিতি ॥৯৫॥ তৎপ্রাপ্তিফল-মাহ—বিমুক্ত ইতি ॥৯৬॥ নন্থ পরমাত্মানং প্রাপ্তস্যানিবৃত্তৌ পুনর্দেহস্যোত্থানং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ— শিষ্টমিতি। নিবৃত্তেঽপি কারণে চক্রভ্রমিন্যায়েন শিষ্টং মনআদিপ্রতিযোগিন আগচ্ছন্তি গচ্ছন্তি যথাকালং সমাধিব্যুত্থানকালভেদেন গুরোঃ সন্দেশকারিণঃ প্রারব্ধকর্ম্মানুসারিণীশ্বরপ্রেরণা তাং

ভরতনন্দন! সেই নিরুপদ্রব ও নির্গুণ ব্রহ্মস্বরূপ নারায়ণে প্রবেশ করিয়া পুণ্য ও পাপ হইতে মুক্ত হইয়া জীব পুনরায় সংসারে ফিরিয়া আসে না ॥৯৬॥

বৎস ভরতনন্দন! তৎকালেও তাহাদের প্রারব্ধ কর্ম্মের শেষ থাকে বলিয়া, মন, ইন্দ্রিয়সকল ও শরীর অবশিষ্ট থাকে; সুতরাং সেই জীবন্মুক্ত পুরুষেরা জগদ্-গুরু ঈশ্বরের আদেশ পালন করিবার জন্য যথাকালে সংসারে আগমন করেন ॥৯৭॥

কুন্তীনন্দন! এই প্রকার জ্ঞানী ও উৎকর্ষার্থী মোক্ষাধিকারী পুরুষ, পুনরায় অল্পকাল মধ্যেই একেবারে নির্ব্বাণমুক্তি লাভ করিতে সমর্থ হন ॥৯৮॥

অত্র তে সংশয়ো মা ভূজ্‌জ্ঞানং সাংখ্যং পরং মতম্‌।
অক্ষরং ধ্রুবমেবোক্তং পূর্ণং ব্রহ্ম সনাতনম্‌ ॥১০০॥
অনাদিমধ্যনিধনং নির্দ্বন্দ্বং কর্ত্তৃ শাশ্বতম্‌।
কূটস্থঞ্চৈব নিত্যঞ্চ যদ্বদন্তি মনীষিণঃ ॥১০১॥
যতঃ সর্ব্বাঃ প্রবর্ত্তন্তে সর্গপ্রলয়বিক্রিয়াঃ।
যচ্চ সংশন্তি শাস্ত্রেষু বদন্তি পরমর্ষয়ঃ ॥১০২॥

## ভারতকৌমুদী

সাংখ্যজ্ঞানস্যোৎকর্ষমাহ সাংখ্যা ইতি। সাংখ্যাঃ সাংখ্যমতাবলম্বিনঃ। অনেন সাংখ্যোক্তেন তুল্যং সাংখ্যজ্ঞানস্য ॥৯৯॥

ইদানীং জ্ঞানকর্ম্মণোঃ কতরস্য প্রাধান্যমিতি প্রশ্নস্যোত্তরমাহ অত্রেতি। হে যুধিষ্ঠির! সাংখ্যং জ্ঞানং পরং যোগাদ্যুক্তজ্ঞানাপেক্ষয়া ভিন্নং মতম্‌ অত্র তে সংশয়ো মা ভূৎ। যেন হি সাংখ্যৈঃ, অক্ষরম্‌ নশ্বরম্‌, ধ্রুবমচলম্‌, পূর্ণং ব্যাপকম্‌, সনাতনং সর্ব্বদাবিদ্যমানঞ্চ ব্রহ্মৈবোক্তং স্বমতসিদ্ধং জ্ঞানমিতি শেষঃ, "সত্যং জ্ঞানমানন্দং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ ॥১০০॥

ব্রহ্ম বিশিনষ্টি অনাদীতি। নির্দ্বন্দ্বমদ্বিতীয়ম্‌, কর্ত্তৃ জগতঃ, শাশ্বতং সদাতনম্‌, কূটস্থমবিকারি চ ॥১০১॥

যত ইতি। সর্গঃ সৃষ্টিঃ "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে" ইত্যাদি শ্রুতেঃ ॥১০২॥

## ভারতভাবদীপঃ

কর্ত্তুং শীলং যেষাং তে ॥৯৭॥ এবং জীবন্মুক্তিসদ্ভাবমুক্ত্বা বিদেহকৈবল্যমাহ—শক্যমিতি। অনেন বর্ত্তমানদেহপাতাবধিনা শান্তিং বিদেহমুক্তিম্‌ ॥৯৮—৯৯॥ পরং যোগাপেক্ষয়া শ্রেষ্ঠং এবং সাংখ্যেন যোগেন বা শোধিতস্য ত্বম্পদার্থস্য ব্রহ্মদ্বৈতসিদ্ধয়ে তৎপদার্থাভেদং বক্তুং তৎপদার্থস্বরূপমাহ—অক্ষরমিত্যাদিনা। অক্ষরং ব্যাপকং অশ্নোতেঃ সরন্‌ ধ্রুবমচলং অতএব পূর্ণং ব্রহ্ম সর্ব্বোৎকৃষ্টং সনাতনং সদৈকরূপম্‌ ॥১০০॥ নির্দ্বন্দ্বং দ্বৈতবর্জ্জিতং কর্ত্তৃ জগজ্জন্মাদিহেতু শাশ্বত-

কুন্তীনন্দন রাজা! সাংখ্যমতাবলম্বী মহাপ্রাজ্ঞেরা এই সাংখ্যোক্ত তত্ত্বজ্ঞানের বলে প্রারব্ধ কর্ম্ম শেষক্ষয়ে পরম গতি লাভ করেন; অতএব এই সাংখ্যজ্ঞানের তুল্য জ্ঞান আর নাই ॥৯৯॥

যুধিষ্ঠির! সাংখ্যোক্ত জ্ঞান যোগশাস্ত্রাদ্যুক্ত জ্ঞানাপেক্ষা ভিন্ন, এই বিষয়ে যেন তোমার সংশয় হয় না। কারণ, সাংখ্যোক্ত জ্ঞানই—অনশ্বর, অচল, ব্যাপক ও সনাতন ব্রহ্মস্বরূপ ॥১০০॥

জ্ঞানীরা যে ব্রহ্মকে অনাদি, অমধ্য, অনন্ত, অদ্বিতীয় জগৎকর্ত্তা, সনাতন, অবিকারী ও নিত্যস্বরূপ বলেন ॥১০১॥

যাহা হইতে সমস্ত সৃষ্টি, প্রলয় ও বিকার হইয়া আসিতেছে এবং মহর্ষিরা শাস্ত্রে ও লোকসমাজে যাঁহার প্রশংসা করেন ॥১০২॥

সর্বে বিপ্রাশ্চ দেবাশ্চ তথা শমবিদো জনাঃ।
ব্রহ্মণ্যং পরমং দেবমনন্তং পরমচ্যুতম্ ॥১০৩॥
প্রার্থয়ন্তশ্চ তং বিপ্রা বদন্তি গুণবুদ্ধয়ঃ।
সম্যগ্‌যুক্তাস্তথা যোগাঃ সাংখ্যাশ্চামিতদর্শনাঃ ॥১০৪॥ (যুগ্মকম্)
অমূর্ত্তেস্তস্য কৌন্তেয়! সাংখ্যং মূর্ত্তিরিতি শ্রুতিঃ।
অভিজ্ঞানানি তস্যাহুর্মতং হি ভরতর্ষভ! ॥১০৫॥
দ্বিবিধানীহ ভূতানি পৃথিব্যাং পৃথিবীপতে!।
জঙ্গমাগমসংজ্ঞানি জঙ্গমন্তু বিশিষ্যতে ॥১০৬॥

---

## ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। শমবিদঃ শান্তিজ্ঞাঃ, অচ্যুতম্ স্বরূপাদভ্রষ্টম্। গুণে উৎকর্ষলাভে বুদ্ধির্যেষাং তে। যুক্তা যোগাভ্যাসিনঃ ॥১০৩—১০৪॥

জ্ঞানমেব ব্রহ্মস্বরূপমিত্যাহ অমূর্ত্তেরিতি। সাংখ্যং সাংখ্যশাস্ত্রোক্তজ্ঞানমেব, অমূর্ত্তেস্তস্য ব্রহ্মণো মূর্ত্তিঃ। হি যস্মাৎ অভিজ্ঞানানি ঘটপটাদিসর্ব্বজ্ঞানান্যেব তস্য ব্রহ্মণঃ মতং জ্ঞানমাহুঃ সাংখ্যাঃ, "সত্যং জ্ঞানমানন্দং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ। তথাপি ব্রহ্মবিষয়কজ্ঞানমেব মুক্তিহেতুরিতি ভাবঃ ॥১০৫॥

ক্রমিকপ্রাধান্যমাহ শ্লোকদ্বয়েন দ্বিবিধানীতি। অগমং স্থাবরম্ ॥১০৬॥

## ভারতভাবদীপঃ

মথগুদণ্ডায়মানং কূটস্থং নির্বিকারম্ ॥১০১—১০২॥ ব্রহ্মণ্যং ব্রহ্মজাতিহিতম্ ॥১০৩॥ প্রার্থয়ন্তঃ গুণেষু বিষয়েষু বুদ্ধির্যেষাং তে তং বদন্তি মায়িকৈর্গুণৈঃ স্তুবন্তি সাংখ্যা যোগাশ্চ স্তুবন্তি জগৎকর্তৃত্বেন আদিগুরুত্বেন চেতি শেষঃ ॥১০৪॥ সাংখ্যং জ্ঞানং শুদ্ধচিন্মাত্রং তস্য স্বরূপমিত্যর্থঃ। তৎসত্ত্বে মানমাহ—অভিজ্ঞানানীতি। ঘটাদীনাং জ্ঞানানি তান্যেব তস্যামূর্ত্তের্ব্রহ্মণো মতং জ্ঞানং মনজ্ঞানেঽস্মাভাবে নিষ্ঠা। নির্বিষয়ঘটাদিজ্ঞানমেব পরং ব্রহ্মেত্যর্থঃ। যথোক্তং বার্ত্তিকে— "পরাগর্থপ্রমেয়েষু যা ফলত্বেন সম্মতা। সংবিৎসৈবেহ মেয়ার্থো বেদান্তোক্তিপ্রমাণতঃ॥" ইতি

---

সমস্ত ব্রাহ্মণ, দেবতা, মোক্ষাভিজ্ঞ লোক, সম্যগ্‌যোগযুক্ত যোগী ও অমিতৎজ্ঞান সাংখ্যজ্ঞানী মুক্তিরূপ উৎকর্ষ লাভের ইচ্ছা করিয়া, যাঁহাকে পরম ব্রহ্মণ্যদেব, অনন্ত, সর্ব্বশ্রেষ্ঠ ও স্বরূপ হইতে অভ্রষ্ট বলেন এবং তাঁহাকেই প্রার্থনা করিয়া থাকেন ॥১০৩—১০৪॥

ভরতশ্রেষ্ঠ কুন্তীনন্দন! আমাদের শুনা আছে যে, সাংখ্যশাস্ত্রোক্ত জ্ঞানই নিরাকার ব্রহ্মের স্বরূপ এবং ঘটপটাদি সমস্ত জ্ঞানই ব্রহ্মের জ্ঞান—ইহা সাংখ্যাচার্য্যেরা বলেন ॥১০৫॥

জ্ঞানং মহদ্‌যদ্ধি মহৎসু রাজন্! বেদেষু সাংখ্যেষু তথৈব যোগে।
যচ্চাপি দৃষ্টং বিবিধং পুরাণে সাংখ্যাগতং তন্নিখিলং নরেন্দ্র! ॥১০৭॥
যচ্চেতিহাসেষু মহৎসু দৃষ্টং যচ্চার্থশাস্ত্রে নৃপ! শিষ্টজুষ্টে।
জ্ঞানঞ্চ লোকে যদিহাস্তি কিঞ্চিৎ সাংখ্যাগতং তচ্চ মহন্মহাত্মন্! ॥১০৮॥
শমশ্চ দৃষ্টঃ পরমং বলঞ্চ জ্ঞানঞ্চ সূক্ষ্মঞ্চ যথাবদুক্তম্।
তপাংসি সূক্ষ্মাণি সুখানি চৈব সাংখ্যে যথাবদ্বিহিতানি রাজন্! ॥১০৯॥
বিপর্য্যয়ে তস্য হি পার্থ! দেবান্ গচ্ছন্তি সাংখ্যাঃ সততং সুখেন।
তাংশ্চানুসঞ্চার্য্য ততঃ কৃতার্থাঃ পতন্তি বিপ্রেষু যতেষু ভূয়ঃ ॥১১০॥

---

### ভারতকৌমুদী

জ্ঞানমিতি। হে নরেন্দ্র রাজন্! মহৎসু ব্রহ্মজ্ঞেষু, বেদেষু সাংখ্যেষু, তথৈব যোগে যৎ মহজ্‌জ্ঞানং দৃষ্টম্; পুরাণে চ যদপি বিবিধং জ্ঞানং দৃষ্টম্; তন্নিখিলং জ্ঞানমেব সাংখ্যাগতং সাংখ্যজ্ঞানান্তর্গতম্ ॥১০৭॥

যদিতি। শিষ্টজুষ্টে শাস্ত্রানুসারিজনসেবিতে ॥১০৮॥

শম ইতি। শম ইন্দ্রিয়দমনম্, পরমং বলং অণিমাদ্যৈশ্বর্য্যম্ ॥১০৯॥

### ভারতভাবদীপঃ

॥১০৫॥ যদুক্তবিধং ব্রহ্ম তৎসচ্চিদানন্দরূপং তত্র স্থাবরেষু সদংশমাত্রাভিব্যক্তিঃ জঙ্গমেষু সচ্চিদংশয়োর্বিদ্বৎসু সচ্চিদানন্দাংশানাং ত্রয়াণামপ্যভিব্যক্তিরিতি তেষামুত্তরমুত্তরং শ্রেষ্ঠমিত্যাহ দ্বাভ্যাং—দ্বিবিধানীতি। অগমং স্থাবরম্ ॥১০৬॥ মহৎসু ব্রহ্মবিৎসু যন্মহজ্‌জ্ঞানং তৎসাংখ্যগতং সাংখ্যেঽন্তর্গতং এতেন সাংখ্যবিজ্ঞানাৎ সর্ব্ববিজ্ঞানমুক্তম্। তথা চ—স্থাবরাজ্জঙ্গমং শ্রেষ্ঠং

---

রাজা! পৃথিবীতে স্থাবর ও জঙ্গম নামে দুইপ্রকার প্রাণী আছে; তাহার মধ্যে জঙ্গমই শ্রেষ্ঠ ॥১০৬॥

নরশ্রেষ্ঠ রাজা! ব্রহ্মজ্ঞ মহাপুরুষগণে, বেদে, সাংখ্যে এবং যোগে যে প্রশস্ত জ্ঞান দেখা যায় এবং পুরাণে যে বিবিধ জ্ঞান দৃষ্টিগোচর হয়, সে সমস্ত জ্ঞানই সাংখ্যজ্ঞানের অন্তর্গত ॥১০৭॥

মহাত্মা রাজা! বিশাল ইতিহাসে যে জ্ঞান দেখা যায়, শিষ্টজনসেবিত অর্থশাস্ত্রে যে জ্ঞান দৃষ্টি গোচর হয় এবং এই জগতে যে কিছু জ্ঞান আছে, প্রশস্ত সে সমস্ত জ্ঞানই সাংখ্যজ্ঞানের অন্তর্গত ॥১০৮॥

রাজা! যে ইন্দ্রিয়দমন, যে উৎকৃষ্ট অণিমাদি শক্তি, যথাযথভাবে উক্ত যে সূক্ষ্ম জ্ঞান, যে সূক্ষ্ম তপস্যা এবং যে সকল সুখ জগতে আছে, সে সমস্তই যথাযথভাবে সাংখ্যশাস্ত্রে অভিহিত রহিয়াছে ॥১০৯॥

হিত্বা চ দেহং প্রবিশন্তি দেবং দিবৌকসো দ্যামিব পার্থ ! সাংখ্যাঃ ।
ততোঽধিকং তেঽভিরতা মহার্হে সাংখ্যে দ্বিজাঃ পার্থিব ! শিষ্টযুষ্টে ॥১১১॥
তেষাং ন তির্য্যগ্‌গমনং হি দৃষ্টং নার্বাগ্‌গতিঃ পাপকৃতাধিবাসঃ ।
ন বা প্রধানা অপি তে দ্বিজাতয়ো যে জ্ঞানমেকং নৃপতেঽনুরক্তাঃ ॥১ ২॥

---

## ভারতকৌমুদী

যথাযথানুষ্ঠানাভাবেন সম্যক্‌সাংখ্যজ্ঞানানুৎপত্তৌ কিং স্যাদিত্যাহ বিপর্য্যয় ইতি । তস্য সাংখ্যজ্ঞানস্য, বিপর্য্যয়ে প্রবৃত্তিমার্গগামিতয়া বৈকল্যে সতি, সাংখ্যাঃ সাংখ্যজ্ঞানানুষ্ঠায়িনঃ পুরুষাঃ, সুখেন দেবান্ দেবলোকান্ গচ্ছন্তি ; তাংশ্চ দেবান্, অনু সঙ্কার্য্য যথেষ্টং নিযোজ্য, ততঃ কৃতার্থাঃ সম্পাদিতসুখভোগাঃ সন্তঃ, ভূয়ঃ পুনঃ পুণ্যক্ষয়াস্তে যতেষু সংযমনিরতেষু বিপ্রেষু, পতন্তি জায়ন্তে ॥১১০॥

হিত্বেতি । তত্র চ সাংখ্যা দ্বিজাঃ, দেহং হিত্বা, দিবৌকসো দেবাঃ, দ্যাং স্বর্গমিব, হিত্বা দেবং দেবলোকং প্রবিশন্তি ; ততশ্চ শিষ্টযুষ্টে শাস্ত্রানুসারিজনসেবিতে মহার্হে অতিপ্রশস্তে সাংখ্যে জ্ঞানে অধিকম্ অভিরতা ভবন্তি ॥১১১॥

তেষামিতি । হে নৃপতে ! যে এতজ্‌জ্ঞানম্ অনু লক্ষ্যীকৃত্য রতাঃ তে দ্বিজাতয়ঃ প্রধানা এব । অতএব তেষাং ন তির্য্যগ্‌গমনং তির্য্যগ্‌যোনিষু জন্মদৃষ্টম্ ; অর্ব্বাগধোগতিঃ নরকপাতো ন ভবতি ; ন বা পাপেষু চণ্ডালাদিষু কৃতাধিবাসো ভবতি ॥১১০॥

## ভারতভাবদীপঃ

জঙ্গমেষ্বপি বিদ্বান্ শ্রেষ্ঠতর ইতি ভাবঃ ॥১০৭—১০৮॥ শমাদিকং সর্ব্বং সাংখ্যে সাংখ্যবিজ্ঞান নিমিত্তং বিহিতমিত্যর্থঃ ॥১০৯॥ বিপর্য্যয়ে কিঞ্চিৎ সাধনবৈকল্যাজ্‌জ্ঞানানুৎপত্তৌ যতেষু যত্নশীলেষু তাংশ্চানুসঙ্কার্য্য তেষামাধিপত্যং কৃত্বা ॥১১০॥ মহার্হে অতিপূজ্যেঽধিকমভিরতাস্তে দেবং তৎ-

---

পৃথানন্দন ! সেই সাংখ্যজ্ঞান যথানিয়মে অনুষ্ঠিত না হইলে, সাংখ্যেরা সুখে দেবলোকে গমন করেন ; তাহার পর সর্ব্বদা দেবগণকে অভীষ্ট কার্য্যে নিযুক্ত করিয়া, ভোগে কৃতার্থ হইয়া পুণ্যক্ষয় হইলে পুনরায় সংযত ব্রাহ্মণবংশে জন্মগ্রহণ করেন ॥১১০॥

পৃথানন্দন রাজা ! সেই সাংখ্যজ্ঞানী ব্রাহ্মণেরা সেইস্থানে আবার দেহত্যাগ করিয়া, দেবগণ যেমন স্বর্গে প্রবেশ করেন, সেইরূপ পুনরায় স্বর্গে প্রবেশ করেন । তাহার পরে তাঁহারা শিষ্টজনসেবিত অতি প্রশস্ত সাংখ্যজ্ঞানে অত্যন্ত নিরত হন ॥১১১॥

রাজা ! যাঁহারা এই সাংখ্যজ্ঞানে অনুরক্ত হন, সেই ব্রাহ্মণেরা প্রধানই বটেন ; সুতরাং তাঁহাদের মৃত্যুর পরে তির্য্যগ্‌যোনিতে জন্ম দেখা যায় না কিংবা অধোগতি হয় না এবং চাণ্ডালকুলে বাস করিতেও দেখা যায় না ॥১১২॥

সাংখ্যং বিশালং পরমং পুরাণং মহার্ণবং বিমলমুদারকান্তম্।
কৃৎস্নঞ্চ সাংখ্যং নৃপতে! মহাত্মা নারায়ণো ধারয়তেঽপ্রমেয়ম্ ॥১১৩॥
এতন্ময়োক্তং নরদেব! তত্ত্বং নারায়ণো বিশ্বমিদং পুরাণম্।
স সর্গকালে চ করোতি সর্গং সংহারকালে চ তদত্তি ভূয়ঃ।
সংহৃত্য সর্ব্বং নিজদেহসংস্থং কৃত্বাপ্সু শেতে জগদন্তরাত্মা ॥১১৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
মোক্ষধর্ম্মে সাংখ্যযোগকথনে চতুর্নবত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

সাংখ্যমিতি। মহার্ণবং মহাসমুদ্রমিব বিশালম্, উদারকান্তং মহাসুন্দরম্ ॥১১৩॥

উপসংহরতি এতদিতি। নারায়ণঃ, ইদং পুরাণং বিশ্বং জগৎ "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ। স নারায়ণঃ, সর্গকালে সৃষ্টিসময়ে সর্গং জগতঃ সৃষ্টিং করোতি; সংহারকালে চ ভূয়ঃ পুনরপি তৎ জগৎ অত্তি খাদতি সংহরতি। পরঞ্চাসৌ জগদন্তরাত্মা নারায়ণঃ, সর্ব্বং সংহৃত্য নিজদেহসংস্থং কৃত্বা অপ্সু কারণসলিলে শেতে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে চতুর্নবত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

পদার্থং প্রবিশন্তি ক্রমেণেতি শেষঃ ॥১১১॥ কীদৃশী গতিঃ? যা পাপকৃতানামধিবাসঃ, এতৎ-পরোক্তজ্ঞানফলমুক্তম্ ॥১১২॥ অপরোক্ষজ্ঞানফলমাহ—সাংখ্যমিতি। কৃৎস্নং সাংখ্যং যো ধারয়তে সাক্ষাৎকৃত্যাস্তে স নারায়ণঃ পরং ব্রহ্মৈব। তথা চ শ্রুতিঃ—"ব্রহ্মবিদ্ ব্রহ্মৈব ভবতী"তি ॥১১৩॥ হে নর! ময়া এতদ্দেহস্থাত্মনস্তত্ত্বমুক্তম্, তচ্চ নারায়ণো বিশ্বমিতি "সর্ব্বং খল্বিদং ব্রহ্মে"তি শ্রুতেরিত্যর্থঃ। তত্র হেতুঃ—স ইতি। এতেন "তজ্জলা"নিতি শ্রুতেরর্থ উক্তঃ। সাংখ্য-সর্ব্বস্বমাহার্দ্ধেন—সংহৃত্যেতি। সর্ব্বং কার্য্যজাতং বিয়দাদিকং সংহৃত্য প্রবিলাপ্য কুত্র নিজদেহে কারণাত্মনি সংস্থাসমাপ্তির্যস্য স তথা কৃত্বা স্বয়মপি কারণাত্মাপ্সু নির্ব্বিশেষচিন্মাত্রে শেতে লীনো ভবতি জগদন্তরাত্মা নারায়ণঃ সর্ব্বপ্রত্যগ্ভূতঃ। এতেন যোগং মায়াবী জগজ্জন্মাদিহেতুঃ স সর্ব্বেষাং প্রত্যগ্ভূত ঈশ্বরশ্চিন্মাত্রে লীয়ত ইতি নির্ব্বিশেষব্রহ্মাদ্বৈতমুক্তং ভবতি ॥১১৪॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্নবত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ ॥২৯৪॥

রাজা! মহাত্মা নারায়ণ মহাসমুদ্রের ন্যায় বিশাল, অতিশয় প্রাচীন, নির্দ্দোষ, অতিসুন্দর ও অনুপমেয় সমগ্র এই সাংখ্যজ্ঞান ধারণ করেন ॥১১৩॥

নরদেব! আমি ইহা তত্ত্বকথা বলিলাম। জগতের অন্তরাত্মা নারায়ণই এই

* ...একাধিকত্রিশততমোঽধ্যায়ঃ—বঙ্গ বৰ্দ্ধ, ...সপ্তাধিকত্রিশততমোঽধ্যায়ঃ—নি।

# পঞ্চনবত্যধিকদ্বিশততমোঽধ্যায়ঃ।

—:•:—

যুধিষ্ঠির উবাচ।

কিং তদক্ষরমিত্যুক্তং যস্মান্নাবর্ত্ততে পুনঃ।
কিঞ্চ তৎ ক্ষরমিত্যুক্তং যস্মাদাবর্ত্ততে পুনঃ ॥১॥
অক্ষরক্ষরয়োর্ব্যক্তিং পৃচ্ছাম্যরিনিসূদন।।
উপলব্ধুং মহাবাহো! তত্ত্বেন কুরুনন্দন! ॥২॥
ত্বং হি জ্ঞাননিধির্বিপ্রৈরুচ্যসে বেদপারগৈঃ।
ঋষিভিশ্চ মহাভাগৈর্যতিভিশ্চ মহাত্মভিঃ ॥৩॥
শেষমল্পং দিনানাং তে দক্ষিণায়নভাস্করে।
আবৃত্তে ভগবত্যর্কে গন্তাসি পরমাং গতিম্ ॥৪॥

---

ভারতকৌমুদী

কিমিতি। নাবর্ত্ততে তত্ত্বজ্ঞানেন প্রবিশ্য পুনঃ সংসারে নাগচ্ছতি। উত্তরার্দ্ধেঽপ্যেবম্ ॥১॥
অক্ষরেতি। ব্যক্তিং ভেদম্। উপলব্ধুং জ্ঞাতুম্ ॥২॥
ত্বমিতি। হি যস্মাৎ, ত্বং জ্ঞাননিধিঃ। অতএব পৃচ্ছামি ॥৩॥

ভারতভাবদীপঃ

ত্বম্পদার্থশোধকৌ সাংখ্যযোগাবুক্ত্বা তস্য পারমার্থিকং তৎপদার্থত্বং তত্ত্বং বক্তুম্ "অক্ষরং ধ্রুবমেবোক্ত"মিত্যাদিনাত্রে তৎপদার্থস্বরূপমুপক্ষিপ্তম্, তদ্বিবরণায়ারভতে—কিং তদক্ষরমিত্যাদি।

---

প্রাচীন জগৎ। তিনি সৃষ্টিকালে সৃষ্টি করেন, আবার সংহারকালে সংহার করিয়া থাকেন এবং সংহার করিয়া সমগ্র জগৎ নিজদেহে রাখিয়া কারণজলে শয়ন করেন' ॥১১৪॥

—:•:—

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! মানুষ যাহা হইতে আর ফিরিয়া আসে না; সেই অক্ষর কি? এবং যাহা হইতে আবার ফিরিয়া আসে, সেই ক্ষরই বা কি? ॥১॥

শত্রুদমন মহাবাহু কৌরবনন্দন! আমি যথার্থরূপে জানিবার জন্য আপনার নিকট অক্ষর ও ক্ষরের ভেদ জিজ্ঞাসা করিতেছি ॥২॥

যেহেতু বেদপারগামী ব্রাহ্মণগণ, মহাভাগ ঋষিগণ ও মহাত্মা সন্ন্যাসিগণ আপনাকে জ্ঞানের সাগর বলেন ॥৩॥

ত্বয়ি প্রতিগতে শ্রেয়ঃ কুতঃ শ্রোষ্যামহে বয়ম্।
কুরুবংশপ্রদীপস্ত্বং জ্ঞানদীপেন দীপ্যসে ॥৫॥
তদেতচ্ছ্রোতুমিচ্ছামি ত্বত্তঃ কুরুকুলোদ্বহ!।
ন তৃপ্যামীহ রাজেন্দ্র! শৃণ্বন্নমৃতমীদৃশম্ ॥৬॥

ভীষ্ম উবাচ।

অত্র তে বর্ত্তয়িষ্যামি ইতিহাসং পুরাতনম্।
বশিষ্ঠস্য চ সংবাদং করালজনকস্য চ ॥৭॥
বশিষ্ঠং শ্রেষ্ঠমাসীনমৃষীণাং ভাস্করদ্যুতিম্।
পপ্রচ্ছ জনকো রাজা জ্ঞানং নৈঃশ্রেয়সং পরম্ ॥৮॥
পরমধ্যাত্মকুশলমধ্যাত্মগতিনিশ্চয়ম্।
মৈত্রাবরুণিমাসীনমভিবাদ্য কৃতাঞ্জলিঃ ॥৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

শেষমিতি। দক্ষিণায়নে ভাস্করো যত্র তস্মিন্, অত্র কালে। আবৃত্তে উত্তরায়ণে গন্তুমারভমানে ॥৪॥

ত্বয়ীতি। প্রতিগতে মর্ত্ত্যাৎ প্রস্থিতে, কুতঃ পুরুষাৎ ॥৫॥

তদিতি। অমৃতম্ অমৃততুল্যং বচনম্ ॥৬॥

অত্রেতি। বর্ত্তয়িষ্যামি উপস্থাপয়িষ্যামি। করালো নাম জনকো জনকবংশীয়স্তস্য ॥৭॥

বশিষ্ঠমিতি। নৈঃশ্রেয়সং মুক্তিজনকম্। অধ্যাত্মে কুশলং নিপুণম্, অধ্যাত্মগতৌ অধ্যাত্মচিন্তকানাং গতৌ নিশ্চয়ো যস্য তম্। মিত্রাবরুণয়োরপত্যং মৈত্রাবরুণিস্তম্। যজ্ঞে দীক্ষিতয়ো-

পিতামহ! আপনার আয়ুর অল্পই অবশিষ্ট আছে। কারণ, ভগবান্ সূর্য্য এখন দক্ষিণায়নে আছেন; ইনি উত্তরায়নে গমন করিতে আরম্ভ করিলেই আপনি পরম গতি লাভ করিবেন ॥৪॥

আপনি মর্ত্ত্যলোক হইতে প্রস্থান করিলে আমরা কাহার নিকট হইতে এই সকল মঙ্গলময় বিষয় শ্রবণ করিব? আপনি কুরুবংশের প্রদীপ এবং জ্ঞানের আলোকে আলোকিত রহিয়াছেন ॥৫॥

কুরুকুলশ্রেষ্ঠ! আমি আপনার নিকট হইতে এই সেই বাক্য শুনিতে ইচ্ছা করি। ক্ষত্রিয়প্রধান! আপনার এইরূপ অমৃততুল্য বাক্য শ্রবণ করিয়া তৃপ্তিলাভ করিতে পারিতেছি না' ॥৬॥

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! এখন আমি তোমার নিকট বশিষ্ঠ ও জনকবংশীয় করালরাজার সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিতেছি ॥৭॥

স্বক্ষরং প্রশ্রিতং বাক্যং মধুরঞ্চাপ্যনুল্বণম্ ।
পপ্রচ্ছর্ষিবরং রাজা করালজনকঃ পুরা ॥১০॥
ভগবন্! শ্রোতুমিচ্ছামি পরং ব্রহ্মসনাতনম্ ।
যস্মান্ন পুনরাবৃত্তিমাপ্নুবন্তি মনীষিণঃ ॥১১॥
যচ্চ তৎ ক্ষরমিত্যুক্তং যত্রেদং ক্ষরতে জগৎ ।
যচ্চাক্ষরমিতি প্রোক্তং শিবং ক্ষেম্যমনাময়ম্ ॥১২॥

## ভারতকৌমুদী

র্মিত্রাবরুণয়োর্দেবতয়োরুর্ব্বশীং দৃষ্ট্বা কুম্ভে রেতোঽপতৎ; ততশ্চাগস্ত্যবশিষ্ঠৌ জাতাবিতি পৌরাণিকাঃ ॥৮—৯॥

স্বক্ষরমিতি। শোভনানি অক্ষরাণি যত্র তৎ, প্রশ্রিতং বিনয়াম্বিতম্, অনুল্বণমনুদ্ধতম্ ॥১০॥

ভগবন্নিতি। যস্মাৎ যত্র প্রবেশাৎ। মনীষিণো জ্ঞানিনঃ ॥১১॥

যদিতি। ক্ষরতি চলতি ক্রিয়াং করোতীতি ক্ষরম্। ক্ষরতে নির্গমপ্রবেশৌ করোতি। শিবং তুরীয়ম্, "শান্তং শিবমদ্বৈতং তুরীয়ং মন্যন্তে স আত্মা স বিজ্ঞেয়ঃ" ইতি শ্রুতেঃ, ক্ষেম্যং মঙ্গলময়ম্, অনাময়ং নিরুপদ্রবম্। তদপি শ্রোতুমিচ্ছামীতি সম্বন্ধঃ ॥১২॥

## ভারতভাবদীপঃ

ব্যক্তিং বিবেকং তত্ত্বেন যাথাত্ম্যেন উপলব্ধুং পৃচ্ছামীতি দ্বয়োঃ সম্বন্ধঃ ॥১—৬॥ করালনামা জনকঃ করালজনকস্তস্য ॥৭—৮॥ কুশলম্ উহাপোহসমর্থং গতিরনুভবস্তেন নিশ্চয়োঽস্যাস্তীতি তথা, অধ্যাত্মে পরোক্ষাপরোক্ষোভয়বিধজ্ঞানবন্তমিত্যর্থঃ। মৈত্রাবরুণিং "মিত্রাবরুণয়োর্দীক্ষিতয়োরুর্ব্বশীমপ্সরসং দৃষ্ট্বা বাসতীবরে কুম্ভে রেতোঽপতত্ততোঽগস্ত্যবসিষ্ঠাবজায়েতা"মিতি বহ্বৃচানাং সর্বানুক্রমশিক্ষায়াং তত্ত মৈত্রাবরুণিত্বমুক্তম্ ॥৯॥ প্রশ্রিতং বিনীতম্, মধুরমর্থতঃ, অনুল্বণং কুতর্কহীনম্ ॥১০—১১॥ যচ্চেতি। যত্রাক্ষরে ক্ষরতে লবণোদকবল্লীয়তে, এতেন ক্ষরাক্ষরশব্দবৃত্তিনিমিত্তে

কোন সময়ে অধ্যাত্মবিষয়ে পরম নিপুণ, আধ্যাত্মিকগণের গতিবিষয়ে নিশ্চয়-শালী, সূর্য্যের ন্যায় তেজস্বী ও ঋষিশ্রেষ্ঠ মিত্রাবরুণনন্দন বশিষ্ঠ উপবিষ্ট ছিলেন, সেই সময়ে জনকবংশীয় করালরাজা উপস্থিত হইয়া অভিবাদন করিয়া কৃতাঞ্জলিপুটে মুক্তিজনক জ্ঞানবিষয়ে প্রশ্ন করিয়াছিলেন ॥৮—৯॥

পূর্ব্বকালে জনকবংশীয় করালরাজা ঋষিশ্রেষ্ঠ বশিষ্ঠের নিকটে সুন্দর বর্ণযুক্ত, বিনয়সূচক ও অনুদ্ধত মধুর বাক্য বলিয়া এইরূপ প্রশ্ন করিয়াছিলেন—॥১০॥

ভগবন্! জ্ঞানীরা যাঁহাতে প্রবেশ করিয়া আর সংসারে ফিরিয়া আসেন না, আমি সেই সনাতন পরব্রহ্মের বিষয় শুনিতে ইচ্ছা করি ॥১১॥

সেই যাহাকে ক্ষর বলা হইয়াছে এবং এই জগৎ যাঁহা হইতে নির্গত হইয়া, আবার যাঁহাতে প্রবেশ করে, সেই ক্ষরের বিষয় শুনিতে ইচ্ছা করি এবং যাঁহাকে

বশিষ্ঠ উবাচ।

শ্রূয়তাং পৃথিবীপাল! ক্ষরতীদং যথা জগৎ।
যন্ন ক্ষরতি পূর্ব্বেণ যাবৎ কালেন বাপ্যথ ॥১৩॥
যুগং দ্বাদশসাহস্রং কল্পং বিদ্ধি চতুর্যুগম্।
দশকল্পশতাবৃত্তমহস্তদ্ব্রাহ্মমুচ্যতে ॥১৪॥
রাত্রিশ্চৈতাবতী রাজন্! যস্যান্তে প্রতিবুধ্যতে।
সৃজত্যনন্তকর্ম্মাণং মহান্তং ভূতমগ্রজম্ ॥১৫॥
মূর্ত্তিমন্তমমূর্ত্তাত্মা বিশ্বং শম্ভুঃ স্বয়ম্ভুবঃ।
অণিমা লঘিমা প্রাপ্তিরীশানং জ্যোতিরব্যয়ম্ ॥১৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

শ্রূয়তামিতি। ক্ষরতি চলতি নশ্যতীতি যাবৎ। পূর্ব্বেণ অতীতেন যাবৎ বর্ত্তমানভাবিরূপেণ সর্ব্বেণ কালেন বা, যন্ন ক্ষরতি ন নশ্যতি ॥১৩॥

যুগমিতি। দ্বাদশসাহস্রং দেবপরিমাণেন দ্বাদশসহস্রবৎসরপরিমিতম্, দশকল্পশতাবৃত্তং দশশতকল্পগুণিতম্, ব্রহ্মণ ইদং ব্রাহ্মম্, অহর্দ্দিনম্ ॥১৪॥

ভারতভাবদীপঃ

দর্শিতে; শিবমানন্দরূপম্. ক্ষেম্যং সংসারমোচকম্, যতোঽনাময়ং নির্দ্বন্দ্বম্ ॥১২॥ যাবৎকালেন কৃৎস্নেনাপি কালেন ॥১৩॥ কৃৎস্নং ক্ষরং যাবতা কালেন ক্ষরতি তৎপ্রমাণমাহ—যুগমিতি। যুগং চতুর্যুগং দেবমানেন অব্দানাং দ্বাদশসহস্রসম্মিতম্, তদেব চতুর্যুগং দশশতাবৃত্তং কল্পম্, তদেব চ ব্রাহ্মমহরুচ্যতে। অত্র যোঽয়ং মানুষঃ সংবৎসরঃ স দেবানামহোরাত্রস্তয়া গণনয়া দ্বাদশসহস্রং চতুর্যুগম্, তেন এতৎ ষষ্ট্যধিকশতত্রয়েণ গুণিতং ত্রিচত্বারিংশল্লক্ষাণি বিংশতিসহস্রাণি চ। এতেষু দশধা ভক্তেষ্বেকোঽংশঃ চতুর্লক্ষং দ্বাত্রিংশৎসহস্রাণি চ কলের্মানম্, তদেব দ্বিগুণং দ্বাপরস্য, ত্রিগুণং ত্রেতায়াঃ, চতুর্গুণং কৃতস্য। এতদব্রহ্মদিনমানং গীতাস্বপ্যুক্তম্—"চতুর্যুগসহস্রং তদব্রহ্মণো

---

অক্ষর বলা হইয়াছে, সেই মঙ্গলময় ও নিরুপদ্রব তুরীয়ব্রহ্মের বিষয়ও শ্রবণ করিতে ইচ্ছা করি' ॥১২॥

বশিষ্ঠ বলিলেন—'রাজা! এই জগৎ যে ভাবে বিনষ্ট হয়, তাহা আপনি শ্রবণ করুন এবং যাহা পূর্ব্বে বিনষ্ট হয় নাই, এখন বিনষ্ট হইতেছে না, ভবিষ্যতেও বিনষ্ট হইবে না, সেই অক্ষরের বিষয়ও আপনি শ্রবণ করুন ॥১৩॥

দেবপরিমাণে দ্বাদশসহস্র বৎসরে একযুগ হয়, তাহার চারিযুগে এক কল্প হইয়া থাকে, ইহা আপনি অবগত হউন; ঐরূপ সহস্র কল্পকে ব্রহ্মার একদিন বলা হয় ॥১৪॥

সর্বতঃ পাণিপাদং তৎ সর্বতোঽক্ষিশিরোমুখম্ ।
সর্ব্বতঃ শ্রুতিমল্লোকে সর্ব্বমাবৃত্য তিষ্ঠতি ॥১৭॥
হিরণ্যগর্ভো ভগবানেষ বুদ্ধিরিতি স্মৃতঃ।
মহানিতি চ যোগেষু বিরিঞ্চিরিতি চাপ্যজঃ ॥১৮॥

## ভারতকৌমুদী

রাত্রিরিতি। রাত্রিশ্চ ব্রহ্মণো রাত্রিরপি, এতাবতী-দিনসমানকালাত্মিকা, যস্যাঃ রাত্রেরন্তে, বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। প্রতিবুধ্যতে ব্রহ্মা জাগর্ত্তি অমৃতাত্মা নিরাকারস্বরূপঃ শম্ভুরনন্তময়ং পরমাত্মা, মূর্ত্তিমন্তং চতুর্ভুজাদ্যাকারবন্তং মহান্তং ভূতং প্রাণিনম্, বিশ্বং সর্ব্বস্রষ্টারং হিরণ্যগর্ভং নাম, সৃজতি। তস্য চ স্বয়ম্ভুবঃ শম্ভোঃ পরমাত্মনঃ, অণিমা লঘিমা প্রাপ্তিরিত্যাদিকম্ ঐশ্বর্য্যং স্বভাবত এব বর্ত্তত ইতি শেষঃ। স চ শম্ভুঃ পরমাত্মা ঈশানং সর্বনিয়ন্তৃ, অব্যয়ম্ অনশ্বরম্, জ্যোতিস্তেজোরূপঃ ॥১৫—১৬॥

তদেব জ্যোতির্বিশিনষ্টি সর্বত ইতি। আবৃত ব্যাপ্য ॥১৭॥

মহান্তং ভূতং বিশিনষ্টি হিরণ্যেতি। হিরণ্যং তপোরূপং ধনং গর্ভে যস্য সঃ, ভগবান্ তপসা অণিমাদ্যৈশ্বর্য্যবান্, বুদ্ধিরিতি মহানিতি চ যোগেষু স্মৃতঃ বিরিঞ্চিরিতি অজ ইতি চাপি পুরাণাদৌ স্মৃতঃ ॥১৮॥

## ভারতভাবদীপঃ

দিনমুচ্যতে। রাত্রিং যুগসহস্রান্তাং তেঽহোরাত্রবিদো জনাঃ॥” ইতি ॥১৪॥ যস্যান্তে যস্তেতি তদ্বিতপ্রকৃতের্গ্রহণং ব্রহ্মণোঽন্তে ইত্যর্থঃ। প্রতিবুধ্যতে শম্ভুরিতি সম্বন্ধঃ। অগ্রজং হিরণ্যগর্ভং সমবর্ত্ততাগ্রে ভূতস্য জাতঃ পতিরেক আসীৎ। স দাধার পৃথিবীং দ্যামুতেমাং কস্মৈ দেবায় হবিষা বিধেমে”তি শ্রুতেঃ ॥১৫॥ অণিমাদ্যা যত্র স্বয়ম্ভুবঃ নিত্যং স্বতঃসিদ্ধাঃ ন তু হিরণ্যগর্ভাদিষিব তপসা আবির্ভূতাঃ; তত ঈশানং সর্ব্বনিয়ন্তৃ জ্যোতিশ্চিদ্রূপমব্যয়মপরিণামি ॥১৬॥

রাজা! এই পরিমাণই ব্রহ্মার রাত্রি; যে রাত্রির অবসানে ব্রহ্মা জাগরিত হন। স্বয়ং পরমাত্মা, অনন্তকর্ম্মা ও সর্ব্বজ্যেষ্ঠ সেই মহাপ্রাণী ব্রহ্মাকে সৃষ্টি করেন। রাজা! ব্রহ্মার রাত্রি ও তাঁহার দিনের সমপরিমাণ কাল; যে রাত্রির অবসানে ব্রহ্মা জাগরিত হন। অণিমা, লঘিমা, প্রাপ্তিপ্রভৃতি যে স্বয়ম্ভু পরমাত্মার স্বভাবসিদ্ধ ঐশ্বর্য্য আছে, সেই নিরাকার শম্ভু পরমাত্মা, অনন্তকর্ম্মা, সর্ব্বজ্যেষ্ঠ, জগৎসৃষ্টিকর্ত্তা, মূর্ত্তিমান্ ও মহাপ্রাণী ব্রহ্মাকে সৃষ্টি করেন; সেই পরমাত্মা জগতের নিয়ন্তা, অবিনশ্বর ও তেজঃস্বরূপ ॥১৫—১৬॥

সেই পরমাত্মার সকল দিকেই হস্ত ও পদ আছে, সকল দিকেই চক্ষু, মস্তক ও মুখ রহিয়াছে এবং সকল দিকেই কর্ণ আছে, আর তিনি মায়াদ্বারা জগতে সমস্ত পদার্থ আবরণ করিয়া অবস্থান করিতেছেন ॥১৭॥

(১৭) সর্ব্বতঃ পাণিপাদান্তম্—বর্দ্ধ।

সাংখ্যে চ পঠ্যতে শাস্ত্রে নামভির্বহুধাত্মকঃ।
বিচিত্ররূপো বিশ্বাত্মা একাক্ষর ইতি স্মৃতঃ ॥১৯॥
বৃতং নৈকাত্মকং যেন কৃতং ত্রৈলোক্যমাত্মনা।
তথৈব বহুরূপত্বাৎ বিশ্বরূপ ইতি শ্রুতঃ ॥২০॥
এষ বৈ বিক্রিয়াপন্নঃ সৃজত্যাত্মানমাত্মনা।
অহঙ্কারং মহাতেজাঃ প্রজাপতিমহঙ্কৃতম্ ॥২১॥

## ভারতকৌমুদী

সাংখ্য ইতি। সাংখ্যে শাস্ত্রে চ বহুভির্নামভিঃ, বহুধাত্মকো মহদিত্যাদিরূপঃ পঠ্যতে। পুরাণাদৌ চ বিচিত্ররূপো বিশ্বাত্মা জগদ্ব্যাপী একাক্ষরঃ প্রণবস্বরূপ ইতি স্মৃতঃ পরমাত্মা ॥১৯॥

বৃতমিতি। যেন পরমাত্মনা নৈকাত্মকমনেকরূপং জগৎ মায়য়াবৃতম্, আত্মনা পুত্রভূতা স্বস্বরূপেণ হিরণ্যগর্ভেন ত্রৈলোক্যং কৃতং সৃষ্টম্; তথা স এব বহুরূপত্বাৎ বিশ্বরূপ ইতি স্মৃতঃ ॥২০॥

এষ ইতি। এষ মহাতেজা মহত্তত্ত্বরূপো বুদ্ধিসর্গঃ, বিক্রিয়াপন্নো বিকারং প্রাপ্তঃ সন্, আত্মনৈব অহঙ্কৃতমভিমানবৃত্তিকং প্রজাপতিং তদ্রূপম্ আত্মানমহঙ্কারং সৃজতি ॥২১॥

## ভারতভাবদীপঃ

অমূর্ত্তমেবাক্ষরস্য জ্ঞেয়ং রূপমাহ—সর্ব্বত ইতি ॥১৭॥ হিরণ্যগর্ভ ইতি। যোঽক্ষর ইতি স্মৃতঃ স এব হিরণ্যগর্ভঃ সূত্রাত্মা ভগবান্ সর্ব্বৈশ্বর্য্যসম্পন্নঃ। বুদ্ধিঃ সমদৃষ্টিবুদ্ধিরিতি বেদান্তিনঃ। যোগে তু এষ এব মহানিতি প্রথমং কার্য্যম্ ॥১৮—১৯॥ নৈকাত্মকং বহুরূপং ত্রৈলোক্যং কৃতং বৃতঞ্চ, তদেব বিশ্বরূপো বিরাট্ বিশ্বং রূপমস্য। তথা চ শ্রুতিঃ—"অগ্নির্মূর্দ্ধা চক্ষুষী চন্দ্রসূর্য্যৌ দিশঃ শ্রোত্রে বাগ্ বিবৃতাশ্চ বেদাঃ। বায়ুঃ প্রাণো হৃদয়ং বিশ্বমস্য পদ্ভ্যাং পৃথিবী হ্যেষ সর্বভূতান্তরাত্মে"তি ॥২০॥ এষ সূত্রাত্মা অহঙ্কারমুপাধিম্, অহঙ্কৃতং তদভিমানিনং বিরাজম্ ॥২১॥ অত্র

যোগশাস্ত্রে এই হিরণ্যগর্ভ তপস্যার প্রভাবে অণিমাদি ঐশ্বর্য্যশালী. বুদ্ধি ও মহান্ এইরূপে কথিত আছেন; আর পুরাণাদি শাস্ত্রে বিরিঞ্চি ও অজ এই ভাবে অভিহিত হইয়াছেন ॥১৮॥

এবং সাংখ্যশাস্ত্রে মহদাদি বহু নামে বহু রূপে পঠিত হইয়াছেন, আর পরমাত্মা, বিচিত্রস্বরূপ, বিশ্বব্যাপক ও প্রণবস্বরূপ অভিহিত হইয়াছেন ॥১৯॥

যে পরমাত্মা অনেক রূপ জগৎকে মায়াদ্বারা আবৃত রাখিয়াছেন, তিনি পুত্ররূপ হিরণ্যগর্ভদ্বারা ত্রিভুবন সৃষ্টি করিয়াছেন এবং তাঁহার বহু রূপ আছে বলিয়া তিনি বিশ্বরূপ নামে কথিত হন ॥২০॥

এই মহাতেজা বুদ্ধিতত্ত্ব বিকারপ্রাপ্ত হইয়া অভিমানশালী প্রজাপতিস্বরূপ অহঙ্কারাত্মক নিজকে নিজেই সৃষ্টি করেন ॥২১॥

(১৯) একোঽক্ষর ইতি স্মৃতঃ—বর্দ্ধ।

